বিন্দি ঝি কক্ষে প্রবেশ করিয়া বলিল, "ছোট-বৌ-দি, ডাকছ ? বার্লি কি এখন এনে দেব ?" চারু একটু বিস্মিত হইল, কেন না ঝিয়েদের এত কর্ত্তব্যবুদ্ধি এতদিন ত কই দেখা যায় নাই। বলিল, "আমি বার্লি খাব না।"

"খাবে না, সেকি ? না খেলে কি হয় ! আনি গে।"

"না, আমি খাব না। যাও তুমি, আমার কাছে কাউকে আস্‌তে হবে না।"

অপ্রস্তুত ও রুষ্টভাবে ঝি চলিয়া গেল। চারু বইখানা আবার টানিয়া লইয়া পড়িতে গেল, পারিল না, বড় মাথা ব্যথা করিতেছিল। এক হাতে মাথা টিপিতে টিপিতে অন্য হাতে বই খুলিয়া চারু পড়িবার চেষ্টা পাইতে লাগিল ; একা সে যে থাকিতে পারে না। "মাথা ধরেছে, তাও বই পড়া হচ্ছে ?" চারু সচকিতে মুখ তুলিয়া দেখিল, গৃহমধ্যে বার্লির বাটী হাতে করিয়া প্রসন্নহাস্যে শোভান্বিতা সুরমা দাঁড়াইয়া আছে। দেখিবামাত্র চারুর অভিমান দুর্দ্দমনীয় হইয়া উঠিল। বইখানা দুই হাতে ধরিয়া, তাহার অন্তরালে যথাসাধ্য মুখ লুকাইয়া ফেলিল।

"আবার বই পড়্‌ছ ? রেখে দাও। ওতেই আরও মাথা ধরে।"

চারু পূর্ব্ববৎ রহিল ! সুরমা ব্যাপার বুঝিয়া তাহার নিকটে আসিয়া বইখানা টানিয়া লইয়া বলিল,"রাগ হয়েচে বুঝি ? বার্লিটুকু খাও দেখি।"

"না, আমি খাব না।"

"আর রাগে কাজ নেই। ওঠ, জুড়িয়ে হিম হয়ে যাবে। ওঠ—"

চারু উঠিয়া বসিয়া ভাল মানুষের মত সুরমার আজ্ঞা পালন করিল। মুখের জলটা মুছাইয়া দিয়া সুরমা তাহার পানে চাহিয়া সস্নেহ হাস্যে বলিল, "এত রাগ করেছিলে কেন ? কি হ'য়েছে ?" চারু মুখ ভার করিয়া রহিল।

"বল্‌বে না ?"

"কাল সমস্ত দিন তুমি আস নি কেন ?"

"ওঃ, এই জন্যে ? আমি বলি না জানি কি !"

সুরমাকে তাচ্ছিল্যের হাসি হাসিতে দেখিয়া চারুর অভিমান আরও বাড়িয়া গেল। দেখিতে দেখিতে ডাগর চক্ষে অশ্রু ছাপাইয়া উঠিয়া, ঝর ঝর করিয়া ঝরিয়া পড়িল। সুরমা দুই হাতে তাহার মুখ তুলিয়া ধরিয়া বিস্মিত ও ব্যথিত কণ্ঠে বলিল, "সত্যি সত্যি কাঁদলি চারু ?"

চারু মুখ সরাইয়া লইয়া চোখ মুছিতে লাগিল। বিস্ময়ের কয়েক মুহূর্ত্ত অতীত হইলে, সুরমা জোরে নিশ্বাস ফেলিয়া পালঙ্কে চারুর পার্শ্বে বসিয়া পড়িল। অন্যমনস্কভাবে উজ্জ্বল আয়ত চক্ষে গবাক্ষপথে চাহিয়া কত কি যে ভাবিতে লাগিল, তাহা সেই বলিতে পারে। একবার অস্ফুটকণ্ঠে বলিল, "এমন কিন্তু কখন দেখিনি—ভাবতেও পারিনি !"

অনেকক্ষণ অতীত হইল। কেহ কাহারও সহিত কথা কহিল না। চারু কয়েকবার চাহিয়া চাহিয়া দেখিল, সুরমা ম্লান গম্ভীর মুখে গবাক্ষপথে চাহিয়া আছে। তাহার মনে হইল, নিশ্চয় দিদি রাগ করিয়াছে। ধীরে ধীরে নিকটে সরিয়া গিয়া মৃদুকণ্ঠে ডাকিল, "দিদি।"

অন্যমনস্কভাবে নিশ্বাস ফেলিয়া সুরমা উত্তর দিল, "কেন ?"

"রাগ কর্‌লে দিদি ?"

সুরমা মুখ ফিরাইয়া উজ্জ্বল চক্ষে তাহার পানে চাহিয়া বলিল, "কেন কর্‌ব না ? আমাকে এ রকম অপদস্থ করা কি তোমার উচিত ? তোমার কি একটু বোঝা উচিত নয় ? তোমার এ কি ছেলেমানুষী—এ কি খেলা ? আমি তোমার কে তা কি তুমি জান না ? আমাকে—" সহসা সুরমার উত্তেজিত স্বর থামিয়া গেল। দেখিল, চারুর ম্লান মুখশ্রী একেবারে পাংশু বর্ণ ধারণ করিয়াছে ; ভীত দুর্ব্বল চারু এক হাতে খাটের

রেলিং চাপিয়া ধরিয়া, অন্য হাতে সুরমারই স্কন্ধ অবলম্বন করিয়া তাহার মুখের পানে চাহিয়া থর থর করিয়া কাঁপিতেছে। মুহূর্তের মধ্যে সুরমা তাহাকে ধরিয়া শোয়াইয়া দিল। পাখা লইয়া ত্রস্তে বাতাস করিতে করিতে ভীতকণ্ঠে ডাকিল, "চারু, বোন্।"

চারু ক্রমে নিজেকে সামলাইয়া লইল। চোখ বুজিয়া উত্তর দিল, "দিদি!"

"আমি বড় খারাপ লোক। আর বক্‌ব না চারু। আর তোমায় কিছু বল্‌ব না।"

বালিকার মত কাঁদিয়া ফেলিয়া চারু বলিল, "তুমি কেন রাগ কর্‌লে দিদি? আমি ত কোন দোষ করি নি।"

চারুর চোখ মুছাইয়া দিতে দিতে রুদ্ধস্বরে সুরমা বলিল, "চুপ কর্—চুপ কর্ দিদি!—তোমার দোষ? দোষ তোমার কাছে কখন ঘেঁস্‌তেও পারে না। দোষ আমার—আর কার বল্‌ব? নইলে তোমার সঙ্গে আমার এ সম্বন্ধ কেন হ'ল!"

"কি সম্বন্ধ দিদি?"

"কিছু না। তুই এখন একটু ঘুমো দেখি।"

"ঘুমুলে তুমি উঠে পালাবে না?"

"না। তোর সঙ্গে আমার কিছুদিন থাকার দরকার দেখছি। তোর কাছে থাকলে, আমার মনের এ কয়লাকালোও বোধ হয় ফর্সা হয়ে উঠ্‌বে। যতদিন তা না হয়, তোকে আমি একটা কথা বল্‌ব, তা রাখিস যদি তবেই আমি সব সময় তোর কাছে থাক্‌ব—বল্ রাখ্‌বি?"

"রাখ্‌ব।"

"নিশ্চয়।"

"নিশ্চয়ই।"

সুরমা একটু থামিয়া, একবার নিজেকে সামলাইয়া লইয়া বলিল, "কখনো স্বামীর—তোর স্বামীর কাছে আমার সম্বন্ধে কোন কথা গল্প কর্‌তে পাবি নে।"

"তোমার সম্বন্ধে কি কি কথা?"

"যে কথাই হোক না কেন, যাতে আমার সংশ্রব আছে। যেমন, আমি তোর সঙ্গে কি কথা কই, কি ব্যবহার করি, কখন তোর কাছে আসি, বা তুই কখন আমার কাছে থাকিস। এই সব?"

চারু অত্যন্ত বিস্মিত হইয়া বলিল, "কেন দিদি?"

"সে যে জন্যই হোক না—তুই এখন আমার কথা রাখবি কি না?"

নিতান্ত ক্ষুণ্নস্বরে চারু বলিল, "আচ্ছা।" তার পরে একটু ভাবিয়া বলিল, "যদি তিনি নিজেই জিজ্ঞাসা করেন?"

সুরমা বলিল, "কখনো তা জিজ্ঞাসা করেছেন কি?" বলিতে বলিতে তাহার চক্ষু একটু উজ্জ্বল হইয়া উঠিল।

চারু ভীতভাবে বলিল, "না।"

"তবে কখনো করবেন না। যদি কখনো করেন ত তখন যা-করা উচিত তা ভেবে দেখা যাবে। যাক্, এখন শুয়ে শুয়ে একটু ঘুমোবার চেষ্টা কর দেখি। আমি এখন যাই।"

চারু ব্যস্তভাবে বলিল, "না দিদি, ব'স না কেন?"

"তোর বর যে এখনি আস্‌বে।"

"তা এলেনই বা।"

"এই বুঝি তোমায় এতক্ষণ ধ'রে বোঝালাম? ঐ বুঝি আসছেন!"

চারু ব্যস্তভাবে বলিল, "যদি জিজ্ঞাসা করেন, কাছে কে ছিল?"

সুরমা অন্য কক্ষের দ্বার উদ্‌ঘাটন করিয়া মৃদুস্বরে বলিল, "বলিস্ বিন্দি। না হয় কিছু বলিস্ নে, সে জিজ্ঞাসা কর্‌বে না।"

"যদি করেন? ও-দিদি, বলে যাও—দিদি—"

দিদি ততক্ষণ সে মহল ছাড়িয়া চলিয়া গিয়াছে। অমরনাথ কক্ষে প্রবেশ করিয়া বলিল, "কার সঙ্গে কথা কচ্ছিলে?"

চারু নীরবে রহিল। ভয় হইল, যদি স্বামী পুনর্ব্বার জিজ্ঞাসা করেন!

"কেমন আছ? মাথাটা ধরে নি ত আর?" বলিতে বলিতে অমরনাথ তাহার শীতল ললাট স্পর্শ করিয়া দেখিল। "না, বেশ ঠাণ্ডা আছে।" একটা পিল লইয়া অমরনাথ চারুকে সেবন করাইয়া বলিল, "আমি এখন নাইতে যাচ্চি। বিন্দিকে ডেকে দিয়ে যাব নাকি?"

অমরনাথ বেশী তত্ত্বানুসন্ধান না করায় মুক্তির নিশ্বাস ফেলিয়া চারু বলিল, "বিন্দি ঝিকে?—আচ্ছা দাও।"

অমরনাথ চলিয়া গেলে অনতিবিলম্বে বিন্দি ওরফে বৃন্দাবলী আসিয়া নিকটে দাঁড়াইল। "বাতাস কর্‌ব কি বৌদিদি?"

"না, তুমি ব'স। আমি গল্প কর্‌ব। দিদি কোথায় গেলেন জান?"

"রান্নাবাড়ীর দিকে গেছেন হয় ত।"

"কখন আস্‌বেন?—তুমি ততক্ষণ আমার সঙ্গে গল্প কর না।"

"কি গল্প বল্‌ব? শোলোক?"

"না, তোমাদের দেশের গল্প কর।"

"আমাদের দেশের কি-ই বা গল্পের মত আছে বৌদিদি। তার চেয়ে তোমাদের কল্‌কাতার গল্প কর। তুমি কল্‌কাতার মানুষ—এখানে কি মন বসে, না ভাল লাগে।"

"না বিন্দু ঠাকুর্ঝি—সেখানের চেয়ে আমার এইখানেই ভাল লাগে। সেখানে আর কেই বা ছিল, সেখানে ভাল লাগ্‌বার মত কিছুই ছিল না।"

"ওমা সে কি! এই বলে মস্ত শহর, তা মানুষ নেই? এই আমাদের

এখানে কত বউ ঝি সব দোপোর বেলায় বড় বৌদির কাছে আসত, গল্প কর্‌ত, তাস খেল্‌ত।"

"কই, আমি এসে ত কিছুই দেখ্‌তে পাই নে? আর বুঝি তারা আসে না?"

"আর কার কাছে আস্‌বে? যার কাছে আস্‌ত, তিনি আর ওসবে মেশেন না, কাজেই আসে না।"

"কেন, মেশেন না কেন? তুমি তাদের আস্‌তে ব'লো, আমিও তাহ'লে দিদির সঙ্গে তাদের সঙ্গে বসে খেলা কর্‌ব। তারা আস্‌বে না?"

বিন্দি ঘাড় কাত্ করিয়া বলিল, "আস্‌বে বই কি, বল্লেই আস্‌বে।"

"দিদিকে তোমরা খুব ভালবাস না? তিনি আমায় ভারি আদর করেন, কত ভালবাসেন। তিনি বড্ড ভাল লোক, না ঠাকুর্ঝি?"

বিন্দি তখন সাড়ম্বরে আরম্ভ করিল, "বড়-বৌদির কথা বল্‌ছ ছোট-বৌদি! ওঁর কতটুকুই বা তোমরা জান। আমরা ওঁকে বিয়ে দিয়ে ঘরে এনেছি, সেই থেকে ওঁর বুদ্ধি, বিবেচনা, দয়ার কথা কত বা একমুখে বল্‌ব! কর্ত্তাবাবুর ত উনি প্রাণ ছিলেন! তিনি ত 'মা' 'মা' করে একেবারে গলে যেতেন। ওঁরই কর্ত্তাবাবুকে বা কত ছেদ্দা ভক্তি। ঠিক ছেলের মতন যত্ন করা। এমন কেউ পার্‌বে না।" এইরূপ কথা বহুক্ষণ চলিতে লাগিল। চারুও সাগ্রহে একান্ত মনোযোগের সহিত তাহার সুদীর্ঘ বক্তৃতা শুনিয়া অত্যন্ত আরাম বোধ করিতে লাগিল। সুরমার কখনও শান্ত স্নিগ্ধ স্নেহপূর্ণ, কখনও তীব্র তেজঃপূর্ণ এবং নিতান্ত নিঃসম্পর্কের মত ব্যবহার, মাঝে মাঝে চারুকে অভিভূত করিয়া ফেলিত। কখনও বা তাহার উদার ও একান্ত সহানুভূতিময় ব্যবহার করুণা-উৎসের ন্যায় তাহার মুখ ও স্নেহকণাবর্ষী আয়ত চক্ষু দেখিলে, চারুর তাহাকে নিতান্ত আপনার জন এবং জীবনের সর্ব্বশ্রেষ্ঠ সুহৃদের মত জড়াইয়া ধরিতে

ইচ্ছা করিত; আবার কখনও তাহার গম্ভীর অস্বাভাবিক জ্যোতিপূর্ণ চক্ষু দেখিলে অকারণেও ভীত হইয়া পড়িতে হইত। এ প্রহেলিকা চারুর নিকট অত্যন্ত নূতন। একটা মানুষ যে ক্ষণে ক্ষণে এমন পরিবর্ত্তিত হইতে পারে, ইহা তাহার সংস্কারের বহির্ভূত। অসন্তুষ্ট হইলে মানুষ বড় জোর মুখ ভার করিয়া পাশ ফিরিয়া বসে, এই পর্য্যন্ত তাহার ধারণা। রাগ না হইলেও লোকে যে কিরূপে এত গম্ভীর হয় এবং গম্ভীরই বা কেন হয়, ইহা তাহার বুদ্ধির অতীত। সুরমাকে অমরনাথের পরই পৃথিবীতে একমাত্র তাহার আপনার জন বলিয়া চারুর ধারণা হইয়াছে এবং তাহার মত সরলা এবং সাংসারিক বুদ্ধিলেশমাত্রহীনার এ ধারণা হওয়াও স্বাভাবিক। সুরমাকে দিদি জানিয়া মাণিকগঞ্জে আসিবার সময় হইতে তাহার স্নেহাকাঙ্ক্ষী মন তৃষিত হইয়াছিল। তাহার পরে শ্বশুরের সস্নেহ আশীর্ব্বাদের সঙ্গে সুরমার হস্তে তাহাকে সমর্পণ করায়, সেও একান্ত বিশ্বস্ত চিত্তেই সুরমার উপরে আত্মসমর্পণ করিয়াছিল। চারু ও অমরের সেখানে পদার্পণ করার পরে, তাহাদের ও শ্বশুরের প্রতি ক্লান্তিশূন্য আন্তরিকতাপূর্ণ যত্নে চারুর নিকটে সুরমা সত্যই দেবীর আসনে বসিয়াছিল। সুরমার প্রতি শ্বশুরেরও শ্রদ্ধাসূচক বাক্যে চারুর সে ভক্তি অধিকতর বর্দ্ধিত হইয়াছিল। এই কার্য্যকুশলা, স্নেহময়ী, প্রেমময়ী, করুণাময়ী যে তাহার আপনার জন, ইহা মনে করিয়া তাহার অত্যন্ত আহ্লাদ হইত। তাই সময়ে অসময়ে, কাজে অকাজে, কারণে অকারণে বড় আনন্দে সে ডাকিত—'দিদি'।

কিন্তু শ্বশুরের দেহান্তের পর সুরমার ব্যবহারে চারু আশ্চর্য্য হইয়া গেল। এ কি! কাল যে এমন সস্নেহ ব্যবহার করিয়াছে, আজ তাহার এ কি পরিবর্ত্তন! কিসে এমন হইল ভাবিয়া চারু আকুল হইয়া উঠিল। মধ্যে মধ্যে স্বামীকে সে কারণ জিজ্ঞাসা করিত, স্বামী গম্ভীর-মুখে

বসিয়া থাকিতেন। চারু অগত্যা নীরব হইয়া পড়িত এবং সুরমার নৈদাঘ মেঘের মত মুখকান্তি দেখিয়া তাহার নিকট অগ্রসর হইতেও সাহস হইত না।

আজ চারু তাই তাহার দিদিকে ভাল করিয়া বুঝিবার জন্য ব্যাকুল হইয়া উঠিয়াছিল। সুরমার অন্তকার ব্যবহারও যেন অধিকতর নূতন। এতখানি স্নেহ যে তাহার মধ্যে আছে, ইহা যেন চারুও আর আশা করিতে পারিতেছিল না। তাই তাহার পুঙ্খানুপুঙ্খরূপ আলোচনা করিতেও তাহার অত্যন্ত তৃপ্তি বোধ হইতেছিল। বিন্দির মুখে তাহার শ্বশুরের সময়কার সংসারের সমস্ত কথা শুনিতে শুনিতে তাহার মানস-নেত্রে যে একটি সুন্দর চিত্র ফুটিয়া উঠিতেছিল, সে চিত্র শুধু সুখময়, শান্তিপূর্ণ ও অনাবিল স্নেহমাখা। চারু জ্ঞানে নিজের পিতাকে দেখে নাই এবং পিতার কন্যাস্নেহ বা পিতাকে কন্যাও কতখানি ভালবাসিয়া থাকে, তাহা সে জানে না; তাই এই চিত্র তাহার বড় ভাল লাগিতেছিল। আবার এই চিত্রের মধ্যে সুরমাই যেন প্রধান দর্শনীয় ব্যক্তি। চারু গর্ব্বে, আনন্দে উৎফুল্ল হইয়া বলিল, "দিদি আমায়ও খুব ভালবাসেন, বিন্দু ঠাকুঝি।"

সেই সময়ে অমরনাথ কক্ষে প্রবেশ করায় চারু মাথার কাপড় টানিয়া দিল। অগত্যা বিন্দি দাসী বাক্যস্রোত বন্ধ করিয়া ব্যজনী রাখিয়া উঠিয়া গেল। অমরনাথ সহাস্যমুখে বলিল, "এত গল্প হচ্চে কিসের? বিন্দুর সঙ্গে বেশ ভাব করে নিয়েছ দেখছি যে।" চারু উৎফুল্ল-মুখে সাগ্রহে বলিল, "আমারা দিদির গল্প কচ্ছিলাম।" অমরনাথ প্রথমটা নীরব হইল; কিন্তু বারে বারে একজনের কথা সম্মুখে উত্থাপিত হইলে সব কথার মধ্যে উদাসীন থাকাও যায় না, তাই অনিচ্ছা সত্ত্বেও অমরনাথ বলিল, "গল্প কর্ব্বার মত এত ভাল কথা না কি?"

"সে গল্প নয়। এমনি কত কি কথা। দিদি বড় ভাল লোক নয়?"

অমরনাথ মৃদু হাসিয়া বলিল, "আমি তা কেমন ক'রে জান্‌ব?"

"সবাই জানে আর তুমি তা জান না? দিদিকে সবাই খুব ভালবাসে। বাবা ভারী ভালবাস্‌তেন, দিদিকে তিনি মা ব'লে ডাক্‌তেন।"

অমরনাথ ক্ষণকাল নীরবে থাকিয়া পরে মৃদুস্বরে বলিল, "তা জানি।"

"দিদির বাবা দিদিকে কতবার নিতে এসেছেন, তা বাবার কষ্ট হবে বলে, আর পাছে সংসার বিশৃঙ্খল হয় বলে, তিনি দুদিনের জন্যেও কোথাও যেতেন না।"

অমর অনিচ্ছা সত্ত্বেও একটু হাসিয়া বলিল, "আমি বলি, না জানি কত নিরীহ দৈত্য দানবদের ঘাড়ে যত আজগুবি কাণ্ডের দায়িত্ব চাপিয়ে কত নতুন নতুন ঘটনাই শুন্‌ছ—"

চারু সে কথা কানে না তুলিয়া পূর্ব্বের মত বলিয়া যাইতে লাগিল, "দিদি চাকর চাকরাণীদের পর্য্যন্ত খুব ভালবাসেন। বিন্দু ঠাকুর্ঝি কত যে গল্প কচ্ছিল। আর তাঁর মতন সংসারের হিসেব রাখতে, সকলকে যত্ন কর্‌তে, কাজ কর্ম্ম কর্‌তেও কেউ জানে না।"

অমরনাথ ঈষৎ হাসিয়া বলিল, "তবে আমার চেয়েও তুমি বেশী জান বল। আমি ত দেখছি তার সম্পূর্ণ উল্টো। এখন তুমি কেমন আছ বল দেখি? কোন অসুখ বোধ হচ্চে না ত?"

"না, বেশ ভাল আছি। তুমি উল্টো কি দেখ্‌লে বল ত?"

"থাক্, আর ওসব কথায় কাজ নেই। কি পড়লে দেখি?"

"না তা হবে না। কাকে উল্টো দেখ লে বল?"

"এই তোমার দিদির কথা যা বল্‌ছিলে। আগে তিনি ঐ রকমই ছিলেন—চারিদিকে শুনতে পাই, কিন্তু চাক্ষুষে যা সব দেখ ছি, তাতে উল্টোই ত বোধ হয়।"

"চাক্ষুষে কি দেখছ? বল না, বল্‌তেই হবে তোমায়, নইলে বই কেড়ে নেব।"

অমরনাথ পুস্তকে মন দিবার চেষ্টা করিতেছিল। পুস্তক হইতে মুখ না তুলিয়াই বলিল, "তিনি এখন ত কোন কিছুই দেখেন না। সংসারের সঙ্গে সম্পর্কই ছেড়ে দিয়েছেন। সেজন্যে সংসারের ভারী বিশৃঙ্খলা হয়েছে। কাকা তাঁকে বুঝিয়ে বল্‌তে বলাতে আমি সেদিন বল্‌তে গিয়েছিলাম, তা—"

"তা—কি? দিদি কি বল্লেন?"

"সে সব তুমি ছেলে-মানুষ বুঝ্‌বে না। মোট কথা এই যে, তিনি মনে করেন, এখন আর তাঁর সঙ্গে কারুর—অর্থাৎ সংসারের কোন্ সংস্রবই নেই। সংস্রব রাখ্‌তেও তিনি অনিচ্ছুক।"

চারু বিস্মিতভাবে চাহিয়া রহিল। আবার তাহার নিকটে সুরমা অত্যন্ত প্রহেলিকা হইয়া উঠিতে লাগিল। জোর করিয়া সে ভাবটাকে ঠেলিয়া ফেলিয়া চারু বলিল, "তা হোক, আমায় তিনি কিন্তু খুব ভালবাসেন।"

অমরনাথ মুহূর্ত্তকাল স্তম্ভিতভাবে রহিল। নিতান্ত অসঙ্গত স্থানে বেমানান কোন কথা শুনিলে লোকে যেমন থম্‌কিয়া যায়, সেই ভাবে কিছুক্ষণ বাক্‌হীনভাবে থাকিয়া শেষে ঈষৎ ব্যঙ্গের সুরে বলিল, "তা' হবে!"

চারু বুঝিল না। উচ্ছ্বাসভরে বলিয়া যাইতে লাগিল, "আমার মাথা ধরেছিল বলে কত মাথা টিপে দিতে লাগ্‌লেন, বড্ড নরম হাত, আর কত ঠাণ্ডা। তাঁর কোলে মাথা দিয়ে ঘুমিয়ে আমার মাথা যেন তখনি ছেড়ে গেল। আমিও আমার দিদিকে খুব ভালবাসি।"

অমরনাথ মনে মনে সত্যই বিস্ময়ান্বিত হইয়া উঠিতেছিল—এ কি

রহস্যচিত্র তাহার সম্মুখে ফুটিয়া উঠিতেছে! এ যে নিতান্তই আরব্য-উপন্যাসের গল্প। অমরনাথ জোর করিয়া হাসিয়া বলিল, "তোমার কাছে ত আমিও তোমায় খুব ভালবাসি। তোমার মত লোককে ভালবাসা বোঝানো যা শক্ত, তা আমার বেশ জানা আছে।"

"কেন আমি কি কিছু বুঝতে পারি নে? এত বোকা আমি?—আচ্ছা সত্যি কি তুমি আমায় খুব ভালবাস না? সত্যি ক'রে বল।"

অমরনাথ একটু গম্ভীরভাবে রহিল, তারপর সপ্রেম হাস্যে চারুর গাল দুটি টিপিয়া ধরিয়া বলিল, "এই যে দিব্যি বুদ্ধি হয়েছে দেখছি। কথা বল্‌তেও শিখে ফেলেছ।"

"আমি ভালবাসাটাও বুঝ্‌তে পারি না, তুমি এত বোকা ভাব আমায়?—আমি নিশ্চয় বল্‌তে পারি, দিদিও আমায় খুব ভালবাসে।"

"তোমার মত লোকই সুখী চারু! তুমি কখনো দুঃখ পাবে না।"

"কেন?"

"অতি সহজে সবাইকে আপনার করে নিতে পার।"

"তবু বল্‌বে? আমি বুঝতে পারি কি না, তোমায় শোনাচ্চি দাঁড়াও। এই শোন, দিদি কিন্তু তোমার ওপরে একটু রাগ ক'রে আছেন।"

অমরনাথ উচ্চ-হাস্যে বলিল, "সত্যি না কি। বড্ড আবিষ্কার করেছ যাহোক্ এবার। না, তোমার বুদ্ধি আছে তা আর অস্বীকার কর্‌বার যো নাই।"

"কেবলি ঠাট্টা। নইলে দিদি তোমায় কেন ওরকম বল্লেন, বল্‌তে পার?—" বলিতে বলিতে চারুর সহসা মনে পড়িল, সুরমা তাহাকে কি নিষেধ করিয়া দিয়াছিল। একদিনও সে তাহার দিদির কথাটা যে রাখিতে পারিল না, ইহাতে চারু সহসা অত্যন্ত ক্ষুণ্ণ ও ভীত হইয়া পড়িল।

অমরনাথ ক্ষণেক অপেক্ষা করিয়া বলিল, "কথাটা কি?"

চারু ভীতস্বরে বলিল, "আর বল্‌ব না। দিদি শুন্‌লে আমার ওপরে হয় ত খুব রাগ কর্‌বেন।"

"তা ত কর্‌বেনই। আমায় যদি কিছু বলে থাকেন তিনি, তা শোন্‌বার আমার এমন জরুরি দরকার ছিল না, কিন্তু তুমি আজ এই সব কথা ছাড়া আর যে কোন কথা কিছু কইবে, এমন সম্ভাবনা ত দেখ্‌ছি না—"

চারু বাধা দিয়া বলিল, "না তা নয়, তোমায় কিছু বলেন নি দিদি, তাঁর নিজেরই কথা—

বিরক্তিপূর্ণ স্বরে অমরনাথ বলিল, "আর না চারু, আমি হাঁপিয়ে উঠেছি। দুটো একটা অন্য কথা থাকে ত বল। একটু হার্ম্মোনিয়মটা বাজাই শোন।"

## ত্রয়োদশ পরিচ্ছেদ

অমরনাথ নিজ সংসারের সুশৃঙ্খলা স্থাপন করিতে না পারিয়া এবং কতকটা সুরমার উপর অভিমান করিয়া তারিণীচরণকে ডাকিয়া সংসারের ভার দিল। তারিণীচরণের কর্ম্ম-কুশলতার প্রতি তাহার অগাধ বিশ্বাস। তারিণী আসিয়া কর্ত্তার শ্যালকের উচ্চ পদবীর পূরা অধিকার জাঁকাইয়া তুলিয়া কাজে লাগিয়া গেল; এবং তাহাতে অল্প কয়েকদিনের মধ্যে সংসারের চাকর দাসী আত্মীয়-স্বজনেরা উৎকণ্ঠিত হইয়া উঠিল। কারণ, তারিণী অতিশয় রাশভারী, কর্ত্তব্যপরায়ণ ও মজবুত লোক।

ভিতরে এইরূপ গণ্ডগোল। সহসা একদিন সুরমা শুনিল, বৃদ্ধ শ্যামাচরণ রায় হিসাব নিকাশ বুঝাইয়া দিয়া অমরের নিকট বিদায় লইয়া কাশী চলিয়া গিয়াছেন। সুরমার সঙ্গে তিনি সাক্ষাৎ পর্য্যন্ত করিয়া যান্ নাই। স্তম্ভিতা সুরমা ভাবিল, "আর নয়, কর্ণধারহীন নৌকা এইবার ডুবিবে।"

অমর কি করিবে ভাবিয়া স্থির করিতে না পারিয়া, তারিণীর সাহায্য চাহিলে তারিণী বলিল, "ভয় কি? আমি এসব কাজ খুব ভাল পারি। যত পুরাণো লোকগুলো একদিক থেকে তাড়াতে হবে। অনেক দিন ধরে ক্ষমতা হাতে থাকায় তাদের ভারি আস্পর্দ্ধা বেড়ে গেছে।"

সন্দিগ্ধচিত্তে অমর বলিল, "তাই ত।" কিন্তু প্রভাতে তারিণী আসিয়া সংবাদ দিল যে, নূতন ব্যবস্থা জারি করিতে গিয়া সে দেখিয়াছে, সব বিষয়ের উপরে বড়-বধূঠাকুরাণীর নাম-আঁকা পতাকা উড়িতেছে। সহসা আজ বড়-বধূঠাকুরাণী সংসারের সমস্ত কর্ত্তৃত্বের ভার হাতে লইয়াছেন। তবে আর তাহাকে দরকার কি?"

কিন্তু এ নালিশে উল্টা ফল হইল। অমর সাগ্রহে বলিল, "সত্যি না কি? তিনি ভার নিয়েছেন? আঃ, বাঁচা গেল, পুরুষে গৃহস্থালীর কি জানে ভাই—আর তুমিও ত নতুন লোক।"

অভিমানে ফুলিয়া তারিণী বলিল, "তবে বিষয়-কাজেও ত তাই।"

এমন সময়ে সুরমাকে সহসা সেই কক্ষে প্রবেশ করিতে দেখিয়া সে সঙ্কুচিত হইয়া পড়িল! সুরমা অসঙ্কোচে তাহার মুখের পানে চাহিয়া বলিল, "তুমি নূতন লোক, এখানকার কিছু জান না সত্য, কিন্তু তবুও তুমি আপনার লোক; তুমি স্বচ্ছন্দে দেওয়ানের পদ নাও, যদি কিছু সাহায্য দরকার হয়, আমি বলে দিতে পারব। বাবা, কাকা আমায় বিষয়-কাজের সমস্ত জানাতেন, সেজন্য আমি অনেকটা জানি।"

স্ত্রীলোকের কর্ত্তৃত্বের অধীনে তাহাকে দেওয়ানি পদ গ্রহণ করিতে হইবে? তারিণী বিরক্তভাবে অমরের পানে চাহিল। অমর কিন্তু যেন অধিকতর বিস্মিত, আনন্দিত ও ঈষৎ লজ্জিতভাবে বলিল, "তা'হলে তারিণী আর তোমার কোন আপত্তি নেই?"

সুরমা তারিণীকে বলিল, "তোমার আপত্তি আছে কি কিছু এতে?"

তারিণী মাথা নীচু করিয়া মৃদুস্বরে বলিল, "না", কিন্তু মনে মনে বলিল, "তোমার ক্ষমতা কিছু কামানো দরকার।"

সুরমা চলিয়া গেল। তারিণীও কর্ম্মান্তরে প্রস্থান করিল। অমরনাথ সহসা সুরমার এই পরিবর্ত্তনে বিস্মিত হইয়াছিল। ভাবিল, "এর অর্থ কি ?"

সংসার বেশ সুনিয়মে চলিতে লাগিল। বিষয়কার্য্যে তারিণী সাহায্য চাহিত না, তথাপি সুরমা অযাচিতভাবে তাহাকে উপদেশ দিত। নিরুপায় তারিণী নীরবে সহ্য করা ভিন্ন উপায় দেখিল না।

চারু এখন যেন বদ্‌লাইয়া গিয়াছে। তাহার সাজসজ্জা হইতে গৃহ-সজ্জা পর্য্যন্ত সমস্তই যেন রুচির পরিচয় দিতেছে! নূতন নূতন শিল্পশিক্ষা লেখাপড়ার চর্চ্চা ইত্যাদি সম্পূর্ণ নূতন কার্য্যে সে একান্তমনে নিজেকে সমর্পণ করিয়াছে। অমরনাথ দাতব্য-চিকিৎসায় নিজের অধিত বিদ্যার সার্থকতা সম্পাদন করিয়া এবং মধ্যে মধ্যে এখানে সেখানে বন্দুক লইয়া শিকার করিয়া আসিয়া চারুকে তাহার কার্য্য হইতে সে সময়ে বিচ্ছিন্ন করিয়া লয়, সেই সময়টি চারুর যা বিশ্রামের কাল। সুরমা অমরের সঙ্গেও পূর্ব্বের মত আর নিঃসম্পর্কের ন্যায় ব্যবহার করে না। তবে চারুর নিকটে সে যেমন অকুণ্ঠিতভাবে আপনাকে ছাড়িয়া দেয়, সেখানে সেরূপ নয়। যখন বৈষয়িক কোন গোলমাল উপস্থিত হয়, কোন বিশৃঙ্খলা হয় বা অবশ্যজ্ঞাতব্য কোন বিষয়ে তাহার মতের প্রয়োজন হয়, সেই সময়ে মাত্র সুরমা অকুণ্ঠিতভাবে অমরের সহিত সে বিষয়ের আলোচনা করে। অন্যথা গৃহিণীপনা ও চারুকে লইয়াই তাহার সময় কাটে। বিষয়ের ক্রমশঃ উন্নতিই দেখা যাইতেছিল। যে ক্ষণেকের স্নিগ্ধ-দৃষ্টিতে 'এতবড় সংসারটার উচ্ছৃঙ্খল গতি নিপুণ কর্ণধারের মত ফিরাইতে পারে, তাহার ক্ষমতা এমন কোন অন্ধ ব্যক্তি নাই যে হৃদয়ঙ্গম করিতে না পারে। বিশেষতঃ অমর যে সর্ব্ববিষয়ে অক্ষম। তাই সুরমাকে এখন সে মনে এবং বাহ্যতঃও

অত্যন্ত মান্য করিয়া চলে। অমর কিছুদিন পূর্ব্বে সুরমার সম্বন্ধে যে মনোভাব পোষণ করিয়াছিল, তাহা মনে পড়িলেও এখন সে একান্ত কুণ্ঠিত হইয়া পড়ে। সুরমার উল্লেখমাত্র তাহার মস্তক এখন সসম্মানে অবনত হইয়া আসে। যেখানে আত্মগ্লানি, সেখানে শ্রদ্ধাও তদনুপাতে অনেকটা বেশী হয়।

দ্বিপ্রহরের বিরামসুখের অবসরে চারু ও সুরমা দুইজনে বসিয়া নিপুণভাবে শিল্পকার্য্যে মনোনিবেশ করিয়াছিল। নিকটে দোল্‌নায় ফুল্লকুসুম-তুল্য শিশু ঘুমাইতেছিল। চারু অদ্য চারি মাস হইল একটি পুত্র প্রসব করিয়াছে।

সুরমা বলিল, "আর পারিনে, চারু তুই এটুকু শেষ কর্‌।"

"না তা হবে না দিদি—তাহ'লে হয় ত ভাল হবে না।"

"বেশ হবে। খোকা উঠেছে, আমি ওকে নি।"

"আঃ, একটু কাঁদুক না দিদি, শেষটুকুতেই তোমার যত আলিস্যি।"

সুরমা শিশুকে ক্রোড়ে লইয়া বসিল। চারু অভিমানে বলিল, "তবে আমিও কর্‌ব না।"

"আচ্ছা রেখে দে, কাল হবে। খোকাকে একটু মাই দে দেখি।"

"তুমি কেবল আমায় একটা-না-একটা ফরমাস্‌ কর্‌বেই।"

"আচ্ছা তবে বল্‌ব না, যাও তোমার ঘরে যাও।"

চারু হাসিয়া ফেলিল, "তাই বুঝি? তিনি শিকারে গেছেন।"

সুরমাও মৃদু হাসিয়া বলিল, "একবার শিকারে গিয়ে ত এই হরিণটি ঘরে এনেছেন, এবার কি ধরে আন্‌বেন?"

"আমি বুঝি হরিণ? তবে এবার একটা বাঘ ঘরে আন্‌বেন হয় ত।" নিজের কথায়, চারু নিজেই অত্যন্ত হাসিতে লাগিল। সুরমা একটু গম্ভীর ভাবে বলিল, "বাঘ ত ঘরেই আছে, একটা ফেউ হলে ঠিক হ'ত।"

চারু বুঝিতে পারিল না। "বাঘ? ও—চিড়িয়াখানার বাঘটা বুঝি? তা কেউ কি হবে? সে বাঘ ত কাউকে কিছু বলে না। মানুষকে আর জন্তুকে সতর্ক কর্‌তেই না ভগবান কেউ করেছেন?"

"তাকে যে খাঁচায় পুরে রেখেছে—নইলে সে শিকারীর ঘাড় ভাঙ্‌ত হয় ত।"

"তা সে বাঘটাকে ত আমাদের শিকারী ধরে নি, সেটা যে কেনা বাঘ।"

"তা বটে।" বলিয়া সুরমা খোকাকে আদর করিতে লাগিল। চারু আলস্যে শুইয়া পড়িয়া বলিল, "কিছু ভাল লাগছে না দিদি! সেই ভোরে গেছেন, শিকার কি ফুরোয় না?"

সুরমা নিদ্রিত শিশুকে পুনরায় শয্যায় শোয়াইয়া বলিল, "এখনি কি! আগে সন্ধ্যা হোক্, না খেয়ে নাড়ী চুঁইয়ে যাক্, মুখময় কালীর দাগ পড়ুক, তবে ত।"

"দেখ দেখি অন্যায় দিদি! তুমি একটু বারণ কর না কেন?"

"এইবার ঠিক কথা বলেছ—সে বারণ একেবারে অকাট্য!"—বলিয়া সুরমা সেলাইটা পুনর্ব্বার হাতে তুলিয়া লইল। এইবার সুরমার কথার শেষটা চারু বুঝিতে পারিয়া মনে মনে দুঃখিত হইল; কিন্তু কি বলিবে উত্তর না পাইয়া নীরবেই রহিল। চারুকে নীরব দেখিয়া সুরমা হাসি-মুখে তাহার পানে চাহিয়া বলিল, "রাগ কল্লে নাকি?"

"তুমি মধ্যে মধ্যে এরকম দুঃখ দিয়ে এক একটা কথা কেন বল দিদি?"

"কি জানি? আমার ওটা স্বভাব চারু! আমি চিরকাল কুঁদুলে।"

"আমি কি তাই বল্‌লাম?"

"না বলিস্ দেখ্‌তে পাস্‌নে? এই তোর সঙ্গে এক প্রস্ত ত হয়ে গেল। আমি ছোটবেলায় আমার বাবার সঙ্গে কি করে ঝগড়া কর্‌তাম শোন।"

"তোমার বাবা! আচ্ছা দিদি, তোমার বাপের বাড়ী যাবার জন্তে মন কেমন করে না?"

"না।"

"আমার যদি কেউ থাক্‌ত, তাহ'লে আমার কিন্তু কর্‌ত দিদি।"

"বলেছিই ত আমি এক রকমের মানুষ। এখন ঝগড়ার কথা শোন্।" চারুকে ব্যথা দিয়াছিল বলিয়া অনুতপ্তা সুরমা গল্পটাকে নানা রকমে ফেনাইয়া তাহার ক্লিষ্ট মনটিকে উৎফুল্ল করিতে চেষ্টা করিল। বর্ণনার ধুমে চারু হাসিয়া গড়াইতে লাগিল।

"ব্যাপার কি—এত হাসি—" উভয়ে আত্মসংবরণ করিয়া দেখিল, সম্মুখে অমরনাথ। চারু চকিতে উঠিয়া বসিয়া বলিল, "কখন এলে?"

"খানিক আগে। এত হাসির কারণটা কি? সিঁড়ি থেকে হাসি শোনা যাচ্ছিল, ব্যাপার কি?"

"ও এমনি একটা গল্প শুনে। দিদি উঠছ কেন?"

"খাওয়াটার বুঝি দরকার নেই?"

বাধা দিয়া অমর বলিল, "খাওয়া যথেষ্ট হয়েছে; এখন আর কিছু খাব না।"

"তবে আর কি—ব'স দিদি।"

অমর ও চারুর এরূপ গল্পগুজবের মধ্যে সুরমা কখনও বসিত না এবং তাহারাও অনুরোধ করিতে সাহস করিত না। আজ কিয়ৎক্ষণ পূর্ব্বে সুরমার একটা অতর্কিত কথা উচ্চারণে চারু ব্যথিত হইয়াছিল, এখন সহসা সে এই অনুরোধ করায় আবার তাহাকে ক্লিষ্ট করিতে সুরমার মন উঠিল না। মনে মনে প্রতিজ্ঞা করিল, আর কখনও এমন অসতর্কভাবে থাকিবে না। চারু অমরকে দাঁড়াইয়া থাকিতে দেখিয়া বলিল, "বোস না।"

সুরমার বিপন্ন ভাব অমর বুঝিতে পারিয়াছিল। তাই সেও ইতস্ততঃ

করিতেছিল। এক্ষণে চারুর কথায় উপায়ান্তর না দেখিয়া অগত্যা বসিয়া পড়িল। সুরমা ঘুমন্ত শিশুকে টানিয়া কোলে লইল।

"কি শিকার কল্লে? দিদি বল্‌ছিল ফেউ ধরে আন্‌বে।"

"ফেউ!"—ঈষৎ হাসিয়া অমর বলিল, "কি রকম? ফেউ কেন?"

"আমি নাকি হরিণ? খাঁচার বাঘটি যদি কাউকে ধরে, তাই ফেউটা নাকি আমাদের সতর্ক করে দেবে।"

"তুমি হরিণ আর আমি? বরাহ টরাহ নাকি?"

"তুমি ত শিকারী।"

"তা যে বাঘটা খাঁচায় আছে, তাকে এত ভয় কেন হঠাৎ?"

বিপদ দেখিয়া সুরমা ত্রস্তে বলিয়া ফেলিল, "না না, সে কথা হয় নি। চারু এক বুঝ্‌তে আর বোঝে। শিকারের কি হ'ল?"

অমর একটু খুসী হইয়া একেবারে সুরমার পানে চাহিয়া বলিল, "গোটাকতক হাঁস আর বটের, দেখ্‌বে?"

অমরের এই অসঙ্কোচ দৃষ্টিপাতে সুরমা মুখ নত করিল। চারু বলিল, "না, ও আমাদের ভাল লাগে না; আহা, বেচারারা কি দোষ করে যে ওদের মার?"

অমর বলিল, "তা মাছটাও ত শিকার করেই খেতে হয়।"

সুরমা শিশুকে শোয়াইয়া দিয়া উঠিয়া পড়িল।

"উঠলে কেন দিদি? এস না শেলাইটা শেষ করি।"

"তুমি কর। আরও কাজ আছে—"

সুরমা কথা শেষ করিতে না করিতে অমর উঠিয়া পড়িয়া বলিল, "একটু জিরুতে হবে—বড় গা ব্যথা কচ্চে।" সুরমার সে সভায় বসিতে অনিচ্ছা বুঝিতে পারিয়াই যে অমরনাথ চলিয়া গেল, সুরমা তাহা বুঝিল।

"চারু বলিল, "দুজনেই যাচ্চ আর আমি একা বসে থাক্‌ব বুঝি?"

"আয় তবে শেলাইটা শেষ করি।"

"বেশ, তাই এসো।" উভয়ে কার্য্যে নিবিষ্ট হইল। কিছুক্ষণ পরে খোকা কাঁদিয়া উঠায় সুরমা চারুর হস্ত হইতে শেলাই কাড়িয়া লইয়া বলিল, "তুই ওকে নে, আমি এটা শেষ করে আনি গে।"

"আমি একা থাকব?"

"একা কেন—ওদিকে যাও না।"

"তবে আমি যাব না।"

"ঠাট্টা নয়—যাও, যদি কোন দরকার হয়, দেখগে। আর খাওয়ার কথাটাও ব'লো।"

"আচ্ছা" বলিয়া চারু উঠিয়া গেল।

শেলাই হাতে লইয়া সুরমা ভাবিতে বসিল। সে কেন এরূপ ব্যবহার করিয়া অমরনাথকে বিপন্ন করে? এই সঙ্কোচে কি অমরের সহিত তাহার যে সম্বন্ধ আছে, তাহাই অমরের মনে জাগাইয়া দেওয়া হয় না? অমর যে সম্বন্ধ মুছিয়া ফেলিয়াছে, অমরের মনে তাহাই জাগাইয়া দেওয়ার অপেক্ষা লজ্জার কথা আর কি আছে! জগতে সুরমার পক্ষে ইহার অপেক্ষা লজ্জার বিষয় আর কিছুই নাই! সে কথা দূর হোক্, সে চারুর স্বামী। চারুর স্বামীর মনে এরূপ একটা গ্লানি জাগাইয়া দেওয়া কি তাহার পক্ষে ন্যায়সঙ্গত? যে সরলা তাহাকে স্বামীর সঙ্গে একটু আত্মীয়ভাবে মিশিতে দেখিলেও আনন্দে অধীর হইয়া উঠে, সেই চারুর সর্ব্বস্ব যে স্বামী, তাহার মনে মুহূর্ত্তের জন্যও লজ্জা বা অনুতাপের আকারে অন্য ভাব আসিতে দেওয়া সুরমার পক্ষে অমার্জ্জনীয় অপরাধ। যদিও অমর তাহার কাছে যে অপরাধ করিয়াছে, সে অবহেলার ইহাই প্রতিশোধ, তথাপি চারুর স্বামীর উপরে যে সে অন্যায়ের প্রতিশোধ লওয়া তাহার ভাগ্যে নাই। নহিলে সে আবার নিজ কর্ত্তব্যবুদ্ধি চারুর সংসারে

নিয়োজিত করিল কেন? প্রতিশোধ লইল না, মনে করিয়াও এটুকু জুয়াচুরী করা কি তাহার উচিত হইতেছে? দিদির কর্ত্তব্যটুকু সে কেন যথাযথভাবে করিয়া উঠিতে পারে না? এ দুর্ব্বলতাটুকু তার আর কতদিনে যাইবে?—সুরমা শেলাই ফেলিয়া উঠিল। কক্ষান্তরে গিয়া থালে খাদ্যদ্রব্য গুছাইয়া লইয়া একেবারে চারুর শয়নকক্ষের দ্বারে উপস্থিত হইল। মুক্ত দ্বারপথে গৃহমধ্যস্থ ব্যক্তিদিগকে দেখা যাইতেছিল। চারু শিশুকে কোলে লইয়া স্বামীর বক্ষে হেলিয়া রহিয়াছে। অমরনাথ শয্যার উপরে অর্দ্ধশায়িতভাবে উপবিষ্ট হইয়া মধ্যে মধ্যে উভয়কে চুম্বন করিতেছে।

নিঃশব্দে সুরমা সরিয়া আসিল। সে সঙ্কোচ ত্যাগ করিয়া আত্মীয়ের উপযুক্ত ব্যবহারে চলিবে প্রতিজ্ঞা করিয়া আসিয়াছে—তাই কি ভগবান তাহাকে এমন পরীক্ষার মধ্যে ফেলিলেন? পা যে আর চলে না।

কিন্তু তাহার অন্তরে কি এতটুকু শক্তিও সঞ্চিত হয় নাই? জীবনের প্রথম-যৌবনের আকুল বাসনার পুষ্পগুলি পরার্থপরতার দীপ্ত হোমানলে ভস্ম করিয়া ফেলিয়া তাহার হৃদয় কি একটুও বলিষ্ঠ হয় নাই? জীবনের স্নেহ, ভালবাসা, আশা, তৃষ্ণা এতগুলি জিনিস এক নিমেষে পান করিয়া তাহার মৃত্যুঞ্জয় কঠিন প্রাণ কি এখনও এত দুর্ব্বল? না, এ প্রাণকে সবল করিতেই হইবে।

রুদ্ধকণ্ঠ পরিষ্কার করিয়া সুরমা ডাকিল, "চারু!" ত্রস্তে উঠিয়া দাঁড়াইয়া চারু বলিল, "কে, দিদি?" ব্যস্তে সে খোকাকে শয্যার উপর ফেলিয়া দিল। থালা-হাতে অসময়ে অপ্রত্যাশিতরূপে সুরমাকে প্রবেশ করিতে দেখিয়া অমরনাথও বিস্ময় দমন করিতে পারিল না। সে শশব্যস্তে উঠিয়া দাঁড়াইল। খোকা চীৎকার করিয়া কাঁদিতে লাগিল।

সুরমাও অত্যন্ত বিপদগ্রস্তা হইয়া পড়িল। একে নিজেকে সাম্‌লাইতেই তাহার অনেকখানি বলের প্রয়োজন হইতেছে, তাহাতে

আবার তাহাদের এই বিস্মিতভাব তাহাকে আরও বিচলিত করিয়া তুলিল। তথাপি সুরমা, চাঞ্চল্য সম্বরণ করিয়া, অতি কষ্টে ভূমিতে থালা রাখিয়া, ম্লান-মুখে হাসিয়া বলিল, "খাওয়ার কথা মনে নেই বুঝি ?"

চারু বলিল, "মনে ছিল, তা খেতে যে চান্ না—আমি কি কর্‌ব ?"

রোরুদ্যমান বালককে শয্যা হইতে বক্ষে তুলিয়া লইতে লইতে মৃদুস্বরে সুরমা বলিল, "তবে খাওয়ার দরকার নেই ?"

"তুমি একবার বলে ত্থাখ।"

অমরনাথ তাড়াতাড়ি বলিল, "খাচ্চি, ক্ষিদেটা ছিল না—তাই বলেছিলাম।"

সুরমা দেখিল, অমরনাথ তাহাকে বিপন্ন করিতে চাহে না। নিজের অক্ষমতাকে ধিক্কার দিয়া অমরনাথের উপর ঈষৎ কৃতজ্ঞভাবে চাহিয়া সুরমা বলিয়া ফেলিল, "খেতে বস্‌লেই ক্ষিদে পাবে।"

অমরনাথ আর বাক্যব্যয় না করিয়া আসনে বসিয়া পড়িল। চারু পাখা লইল দেখিয়া বলিল, "না না, ওতে দরকার নেই।" চারু সুরমার ইঙ্গিত পাইয়া বারণ শুনিল না। কিয়ৎক্ষণ পরে চারু বলিল, "ক্ষিদে ছিল না বলছিলে যে ?"

"খেতে বসলে ক্ষিদে পায় এখন দেখ্‌ছি।"

তবু সুরমা ভাল করিয়া কথা কহিতে পারিতেছিল না। বালককে লইয়া অন্যমনে খেলাই করিতে লাগিল। চারু বলিল, "আর কিছু খেলে না ?"

"আর খাব না।"

সুরমা বলিল, "ক্ষিদে নেই বলে বেশী খেতে লজ্জা হচ্চে ?"

অমরনাথ হাসিয়া ফেলিল। সুরমার মুখের দিকে চাহিয়া বলিল, "সেটা বোকামির লক্ষণ।"

চারু মধ্য হইতে বলিল, "তুমিই বা বুদ্ধিমানের লক্ষণ কই দেখাচ্চ?"

"দেখালাম না? খাব না বলেও এতটা খেয়েছি।"

সুরমা পুনর্ব্বার বলিল, "খাবার ঘরে এল তাই ত, নইলে—"

চারু বলিল, "নইলে আলিস্যির জন্যে অমনি থাক্‌তেন—এত বুদ্ধি!"

"বুদ্ধি নয়? অধ্রুবের পেছনে কে এত দৌড়ায়? কিন্তু যেটা ধ্রুব এসে পৌঁছয় সেটাকে যে অনাদর করে সেই বোকা।"

সুরমা এবার নিতান্ত সহজভাবে অমরনাথের পানে চাহিয়া সহাস্য-মুখে বলিল, "অন্ততঃ ওর অর্দ্ধেকটা শেষ কর্‌লে ওকথা মানি।"

"বেশ" বলিয়া অমরনাথ নিরাপত্তিতে আহার শেষ করিয়া উঠিল। দ্বারের নিকটে দাসী দাঁড়াইয়া ছিল, ভুক্তাবশিষ্ট পরিষ্কার করিয়া লইয়া গেল। অমরনাথ পান খাইতে খাইতে একখানা চেয়ার টানিয়া লইয়া বসিল। চারু টেবিলের উপরটা গুছাইতে লাগিল। এখন সুরমা কি ছলে গৃহ ত্যাগ করিবে ভাবিয়া পাইতেছিল না। ইতস্ততঃ করিয়া শেষে বলিল, "চারু খোকাকে দুধ খাওয়ানো হয়েছে?"

"এখনও সময় হয় নি দিদি।"

"তোমার ত সময়ের ঠিক কত! ক্ষিদে পেয়েছে বোধ হচ্চে।" শিশুকে লইয়া সুরমা চলিয়া গেল। চারু বলিয়া ফেলিল, "দিদির ছুতোর অভাব হয় না। ও এখন দুধ খাবে না, তবু চলে গেলেন।"

অমরনাথ নীরবেই রহিল। ক্ষণপরে চারু বলিল, "কি ভাবছ?"

অমরনাথ জড়িত-কণ্ঠে বলিল, "কই এমন কিছু নয়, তোমার দিদি যে বড় মিশুনে হয়েছেন হঠাৎ। এমন ত কখনও দেখা যায় নি।"

"মিশুনে আবার উনি কবে নন্? তবে তোমার সঙ্গে মেশেন না বটে। কি জানি, হঠাৎ হয় ত মনটা ভাল হয়েছে।"

"তাই ত দেখছি। আচ্ছা দ্যাখ চারু, তোমার দিদি লোকটা বড়

নতুন ধরণের, না? কখন কি রকমে যে চলেন, তা বোঝা যায় না।”

“বোঝা যাবে না কেন? আমি ত ওঁকে এই রকম চিরদিনই দেখে আস্‌ছি। তবে আগে মধ্যে মধ্যে এক রকম ‘পর পর’ ব্যবহার কত্তেন বটে। তা তখন আমি নতুন। আর তুমি যে আমার চেয়েও পরের মতন ছিলে।”

বাধা দিয়া অমর বলিল, “আমিও কবে না নতুন? আমার সঙ্গে কবে কোন সম্বন্ধ ছিল।”

চারু গম্ভীর মুখে কি ভাবিল। তার পরে মৃদুস্বরে বলিল, “অন্যায়টা কি তাঁরই? তাঁর সমালোচনা করার চেয়ে নিজের অন্যায়ের—”

অমর তাড়াতাড়ি চারুকে বক্ষে টানিয়া লইয়া বলিল, “হয়েছে হয়েছে গুরুমশায়, বক্‌তে হবে না বেশী—সে অন্যায়ের ফল যদি এই হয়, ত আমি তাতে অনুতপ্ত নই।”

চারু নিজেকে টানিয়া লইয়া হাসিয়া বলিল, “তুমি বড় দুষ্টু।”

অমর মুখে স্বীকার করিল না বটে, কিন্তু সে কথা কি সত্যই কখনও তাহার মনে জাগিত না? সুরমার সকলের প্রতি অকৃত্রিম স্নেহপূর্ণ ব্যবহারে অমরনাথের কি একবারও মনে হইত না যে, সে কর্ত্তব্যপালনে দৃঢ় অথচ স্নেহে কোমল কত বড় একটা হৃদয়ের প্রতি কত বড় অবিচার করিয়াছে? চারুর প্রতি তাহার অকপট স্নেহে অমর কি বিস্মিত হইত না? শ্রদ্ধা, ভক্তি ও বিস্ময়ের সঙ্গে একটা অতি সূক্ষ্ম অথচ তীব্র অনুতাপব্যথা সময়ে সময়ে কি তাহার মনে ফুটিয়া উঠিত না? উঠিত। তবে সে ভাবকে অমরনাথ সাহস করিয়া বেশীক্ষণ হৃদয়ে স্থান দিতে পারিত না। বড় বেগগামী সেই ভাবের প্লাবন, যেন বন্যার মত? তাহার আভাস মাত্রে তাই অমর কাঁপিয়া উঠিত, সজোরে সে ভাবটাকে

আট্‌কাইয়া ফেলিয়া অমর ভাবিত, চারু—চারু—চারুই তাহার স্ত্রী, চারুই তাহার একমাত্র—চারুই তাহার সব। সুরমার কাহারও সহিত বিবাহ হয় নাই, হইতে পারে না, কেন না পৃথিবীর কেহ কি সে? না। সে দেবী, শুধু স্নেহ দিবার জন্যই সে সংসারের সহিত আবদ্ধ। অমরের সহিতও তাহার ঐটুকুমাত্র সম্বন্ধ, আর কিছু না। আর কোনও কথা যাহাতে তাহার মনে না জাগে, সেজন্য অমর প্রাণপণে সচেষ্ট থাকিবে।

## চতুর্দ্দশ পরিচ্ছেদ

বৎসর ঘুরিয়া গেল। সুরমা দিনে দিনে অমর ও চারুর সুখস্রোতের মধ্যে নিজের জীবনস্রোত মিশাইয়া ফেলিতে চেষ্টা করিতে লাগিল। চারুর খোকা ক্ষুদ্র অতুল তাহার হৃদয়ের ধন; চারু তাহার খেলার পুতুল। অমরের বৈষয়িক কার্য্যে, সংসারের মন্ত্রণায়, আমোদ্‌-প্রমোদে, হাসি-গল্পে সে এখন একজন শ্রেষ্ঠ সঙ্গী। সে বুঝিয়াছিল, যত দিন অমরের নিকটে সে সঙ্কুচিত থাকিবে, তত দিন অমরও হয় ত তাহাদের উভয়ের সম্বন্ধের কথা মনে করিয়া রাখিবে। যে ব্যক্তি সে সম্বন্ধ মুছিয়া ফেলিয়াছে, তাহার মনে নিমেষের তরেও সে কথা জাগিতে দেওয়া আপনাকে খর্ব্ব করা। তাই সুরমা প্রাণপণ-শক্তিতে আপনাকে তাহাদের একজন কুশলাকাঙ্ক্ষী অকৃত্রিম বন্ধু করিয়া তুলিতে চেষ্টা করিতেছিল। সুরমার যে কোন দাবী-দাওয়া আছে, তাহা নিমেষের জন্যও যাহাতে কাহারও মনে না পড়ে, সেজন্য সুরমা সর্ব্বদা এমনি হাস্য ও আনন্দে মগ্ন থাকিত যে, তাহাকে দেখিলে সহজেই মনে হইত, বুঝি বিশ্বের তৃপ্তি তাহার হৃদয়কে আচ্ছন্ন করিয়া আছে। ফলে সে কৃতকার্য্যও হইয়াছিল। চারু ত বহুদিন আগেই তাহার সরল হৃদয় সুরমার নিকটে অতি বিশ্বস্তভাবে ধরিয়া

দিয়াছে। তাই এখন অমরও তাহার অচিন্ত্যপূর্ব্ব ব্যবহারে আশ্বস্ত হইয়া নিতান্ত স্নেহশীল আত্মীয়ের মত, ক্রমশঃ সুরমার সকল কার্য্যের উপর আন্তরিক শ্রদ্ধা ও বিশ্বাস স্থাপন করিতেছে। অন্তরঙ্গ বন্ধুর মত সুরমাকে তাহাদের সংসারের ছোট বড় কার্য্যে, আলাপে, অবসরে, হাস্যামোদে আন্তরিকতার সহিত যোগ দিতে দেখিয়া অমর অনেক দিন হইতেই তাহাকে মনে মনে দেবী-সম্মান দিয়াছিল। পূর্ব্বে সুরমার স্বভাবজাত গম্ভীর দুর্ব্বোধ্য ভাবে অমর মধ্যে মধ্যে একটা অনির্দ্দিষ্ট অনিষ্টাশঙ্কায় উদ্বিগ্ন হইয়া উঠিত। সুরমার তখনকার কুটিল অথচ রহস্যময় অন্তর্ভেদকারী দৃষ্টিতে সময়ে সময়ে বিচলিত হইয়া সে ভাবিত, "না জানি এর মনে কি আছে?" সুরমা ইচ্ছা করিলে যাহা খুসী তাহাই করিতে পারে, এমনি একটা সংস্কার পূর্ব্বে অমরের মনে বদ্ধমূল হইয়াছিল; কিন্তু এখন সে কথা মনে পড়িলেও অমর নিজের কাছে নিজে লজ্জিত হইয়া পড়ে। এখন স্নেহময় আত্মীয়ের মত সুরমার চিন্তা মনে কেবল একটা আনন্দের, কেবল একটা তৃপ্তির সঞ্চার করে। তাহার সম্বন্ধে গ্লানিটুকু পর্য্যন্ত অমরের মন হইতে সুরমা এইরূপে ধীরে ধীরে পলে পলে মুছিয়া দিতেছিল।

সেদিন সন্ধ্যাকালে সুরমা নিজ কক্ষে বসিয়াছিল। কয়েক দিন হইতে সে শোকাকুল হইয়া আছে। তাহার পিতার একমাত্র বংশধর, তাহার বৈমাত্র ভ্রাতাটির মৃত্যু-সংবাদ সে পাইয়াছে। পিতার অবস্থা কল্পনা করিয়া সে অত্যন্ত কাতর হইয়া পড়িয়াছিল। সুরমার বিমাতা ইতিপূর্ব্বেই লোকান্তর গমন করিয়াছিলেন।

চারু কক্ষে প্রবেশ করিয়া ডাকিল, "দিদি!" উত্তর না পাইয়া নিকটে গিয়া সুরমার স্কন্ধে হাত দিয়া দাঁড়াইল।

"কি? একলা আছ চারু? খোকা কোথায়?"

"খোকা ঘুমুচ্চে। এস না দিদি ছাতে গিয়ে একটু বসিগে।"

"আর একজন মানুষকেও ডাকাও না, তিনি কি বাইরে না কি ?"

"একলাটি থেকো না দিদি—তাতে বেশী মন খারাপ হয়; চল না ডাকাইগে।"

"তুমি যাও, ডেকে পাঠাও, আমি একটু পরে যাব চারু।"

"তবে আমিও বসি, এইখানেই গল্প করি।"

অমর আসিয়া দ্বারের নিকটে দাঁড়াইল। সুরমা তখন হাসিয়া বলিল, "ডবল পেয়াদা যে!" সুরমাকে উঠিতে দেখিয়া চারু তাহার অনুসরণ করিল। তিন জনে ছাদে গিয়া বসিল। জ্যোৎস্নালোকে নীচে ফুলবাগান যেন হাসিতেছে। বায়ু চারিদিকে মৃদু সৌরভ ছড়াইয়া বহিতেছিল। সুরমা চাহিয়া চাহিয়া বলিল, "এর মধ্যে এতখানি জ্যোৎস্না হয়েছে ? আজ কি তিথি ?" তাহার ক্লিষ্ট স্বরে চারু ও অমর ব্যথিত হইল। অমর মৃদু-স্বরে বলিল, "ত্রয়োদশী।"

"তুমি যে এ ক'দিন ছাতে আসনি দিদি, তাই বেশী আলো বোধ কর্‌ছ।"

সুরমা বলিল, "তা হবে।" তারপরে অমরকে সম্বোধন করিয়া বলিল, "এতক্ষণ কোথায় ছিলে ? চারু যে ভূতের ভয়ে এ-ঘরে পালিয়ে এসেছিল।" অমর হাসিয়া বলিল, ভূতের ওপর হঠাৎ এত বিরাগ ?" —বাধা দিয়া চারু বলিল, "বাঃ, দিদি! তুমি এমন কথা বানাতে পার, ভূতের ভয় আমি কখন্ কর্‌লাম ?" অমর হাসিতে হাসিতে বলিল, "তা তোমার সে ভয়টি নিতান্ত অসঙ্গত বটে। তোমার অপরিচিত নয় ত সে। যাক্ সে কথা, আমি যে আজ তারিণীকে নিয়ে পড়েছিলাম।"

"তারিণীকে নিয়ে ? কেন ? নতুন ঝঞ্ঝাট্ ছিল না কি ?"

"নতুন আর কি, দক্ষিণের যে মহালটা সে প্রথমে পত্তনি বন্দোবস্ত

কর্‌তে চেয়েছিল, তা তুমি না কি বারণ কর—সেখানে প্রজারা সব ধর্ম্মঘট করেছে।”

“সত্যি না কি ?” তার পরে মৃদু হাসিয়া সুরমা বলিল, “এ রকমে বেশী দিন চল্‌বে না।”

“কোন্ রকমে ?”

“এই মেয়ে-মানুষের হুকুমমত কাজে। তুমি যদি বল ত আমি আর তাকে কোন পরামর্শ দিই না, তা’লে কাজ ভাল চল্‌বে। সে এতে অপমান বোধ করে।”

অমর বলিল, “তাও কি হয় ? তার মনে যা ইচ্ছা আছে তাই করুক।”

“কিন্তু তুমি এখন যদি শিকার আর খেলা, এই সব কমিয়ে এসব দিকে একটু মনোযোগ কর ত আমি নিস্তার পাই।”

নিরুদ্বিগ্নভাবে অমর বলিল, “নিজের ক্ষতি করে কে কবে পরকে নিস্তার দেয় ?”

চারু বাধা দিয়া বলিল, “দিদি বুঝি পর ?”

“আপনা ভিন্ন পৃথিবীতে সবাই পর।”

সুরমা হাসিয়া বলিল, “নিতান্ত স্বার্থপরের কথা।”

“মানুষ সবাই স্বার্থপর, স্বার্থ ভিন্ন আর কি আছে জগতে ?”

সুরমা বলিল, “সবাই স্বার্থপর ?”

“এক রকম তাই বই কি। চারু কি বল ?”

“সবাই স্বার্থপর ? কখনই নয়। বোকার মত কথা।”

“বুঝ্‌ছ না চারু, আত্মবৎ মন্যতে জগৎ। আমি নিজে স্বার্থপর, তাই সারা সংসারকে স্বার্থপর দেখি ?”

চারু হাসিয়া বলিল, “তুমি তা’হলে স্বার্থপর ? মান্‌লে ত ? আমরা কিন্তু তা নই, আমরা পরার্থপরের জাত।”

"ইস্! তোমরা? তুমি ছাড়া। তুমি ত নওই।"

"আচ্ছা বেশ। আমি ছাড়া আর যে আছে তাকে ত মান্‌তে হ'লো?"

"অগত্যা। না মেনে আর কি করি। ভক্তিতে না হোক, ভয়ে মান্‌তে হবে।"

"স্বার্থপর নয় শুধু—ভীরু। একটা সত্যি বল্‌তে পর্য্যন্ত সাহস নেই। ভয় ভক্তি দুটো স্বীকার কর্‌লেও যাহোক্ বুঝ্‌তাম।"

সুরমা গম্ভীর হইয়া উঠিল। রহস্যের ভাবেই কথাগুলো বলিয়া অমর ও চারু হাসিতেছিল, কিন্তু সুরমা যে রহস্যের মধ্যেও সাধারণের সঙ্গে তুলনীয় নয়, সর্ব্বসময়েই তাহার স্থান যে একটু স্বতন্ত্র—অমরের এ সম্ভ্রম-সূচক দূরত্বের ভাবটুকু সহসা আজ যেন সুরমাকে বিঁধিল। নতমুখে সে বাগানের দিকে চাহিয়া রহিল। সুরমা কেন অসন্তুষ্ট হইল বুঝিতে না পারিয়া অমর ও চারু বিস্মিত হইল।

চারু শেষে থাকিতে না পারিয়া বলিল, "কি দিদি, স্বার্থপর নও শুনে কি রাগ হ'ল?"

সুরমা মুখ ফিরাইয়া একটু হাসিল। তার পর বলিল, "হ্যাঁ।"

"তোমার সবই উল্টো। আমরা মন্দ বল্‌লে রাগি, তুমি ভাল বল্‌লে রাগ।"

"ভগবানের সেটা গড়বার দোষ, আমার নয়।"

অমর বলিল, "সেই সব চেয়ে ভাল কথা। নিরীহ আমায় বাদ দিয়ে দোষটা যেখানে হোক্ পড়ুক।"

সুরমা বিস্মিতভাবে বলিল, "তোমার ওপর কেন দোষ পড়্‌বে? অপরাধ?"

"অপরাধ হয়েছে কিছু বোধ হচ্ছে।"

সুরমা হাসিয়া বলিল, "তবে চারুর কাছে ক্ষমা চাও, আমার ত প্রশংসাই করা হয়েছে।"

অমর ক্ষণেক নীরব রহিল। তার পরে মৃদুস্বরে বলিল, "অপরাধ জ্ঞানকৃত নয়—অসাবধানে—কথার মাত্রায় শুধু।"

সুরমার কর্ণ পর্য্যন্ত লোহিত হইয়া উঠিল। কষ্টে আত্মসম্বরণ করিতে গিয়া সে স্বভাবের বহির্ভূত একটু উচ্চ হাস্য করিয়া বলিল, "মন্দ নয়, কাউকে ভাল বলেও অপরাধ করা হয় না কি?" চারু হাসিয়া বলিল, "তোমরা দুজনেই নতুন ধরণের।" সুরমা চাহিয়া দেখিল, অমর ঈষৎ অন্যমনস্ক। বুঝিল, তাহার স্তোকবাক্যে অমর ভোলে নাই। জীবনে এই প্রথম আত্মপরাজয় স্বীকার করিয়া লজ্জার ক্ষোভে সুরমা মস্তক নত করিল।

পরদিন বৈকালে সহসা সকলে শুনিল সুরমার পিতা তাহাকে লইতে আসিয়াছেন। সুরমার সহিত বহুক্ষণ কথাবার্ত্তার পর যখন তাহার পিতা বহির্বাটীতে গেলেন, তখন চারু উদ্বিগ্নচিত্তে সুরমার কক্ষে প্রবেশ করিয়া দেখিল, সুরমা নতমুখে কি ভাবিতেছে। "দিদি!" চারুর স্বরে উদ্বেগের আভাস পাইয়া সুরমা সস্নেহ হাস্যে বলিল, "কেন চারু?"

"কি ঠিক্ কর্‌লে? বাবাকে কি বল্‌লে?"

"এ সময়ে কি যাব না বলা উচিত, চারু?" চারু ম্লানমুখে বলিল, "উচিত নয় তা বুঝি; কিন্তু তুমি খোকাকে ছেড়ে যেতে পার্‌বে?"

"আমি কি না পারি চারু! তুই ত বলিস্, আমি অদ্ভুত লোক।"

কাতর-কণ্ঠে বাধা দিয়া চারু বলিল, "এ সময়ে ওসব ঠাট্টার কথা কোন্ প্রাণে বল্‌ছ দিদি? সত্যি কি আমি তোমায় তাই বলি?"

সুরমার বহু চেষ্টার প্রতিরোধ না মানিয়া অশ্রু আসিয়া তাহার চক্ষু ভরিয়া দিল। চারুর স্কন্ধে হস্ত রাখিয়া মৃদুস্বরে বলিল, "আবার আস্‌ব ত।"

অমর কক্ষের মধ্যে প্রবেশ করিয়া গবাক্ষের নিকটে উভয়কে তদবস্থাপন্ন

দেখিয়া নীরবে দাঁড়াইল। সুরমা তাড়াতাড়ি ফিরিয়া দাঁড়াইয়া বলিল, "এ কি, গুপ্তচর নাকি?" চারুও চোখ মুছিয়া ফেলিল।

"গুপ্তচর বটে, কিন্তু সংবাদ কিছুই জানে না—"

"সে কি? তবে চর কিসের?"

"এই রকমই। ও কথা যাক্—কি ঠিক হ'ল?"

"যাব।"

অমর নীরব হইল। ক্ষণকাল পরে বলিল, "উনি যে আজই যাবেন?"

"আজই? তা'হলে তাই যেতে হবে।"

অমর একটু ইতস্ততঃ করিয়া বলিল, "কত দিনের জন্য?"

সুরমা সহসা উজ্জ্বল চক্ষে অমরের পানে চাহিল। মৃদু অথচ গম্ভীর স্বরে বলিল, "তা ত আগে বলা যায় না। চিরদিন হ'লেই বা ক্ষতি কি!"

চারু দুই হস্তে সুরমার কণ্ঠ বেষ্টন করিয়া বলিল, "তোমার মুখে এমন কথা, দিদি?"

সুরমা তখনও আত্মস্থ হইতে পারে নাই। পিতার সস্নেহ অথচ তাহার পক্ষে মর্ম্মভেদী আত্মসম্ভ্রমনাশী বাক্যগুলা তখনও তাহার মনে জ্বলিতেছিল। সত্যই ত! সে কে? কিসের জন্য সে এখানে পড়িয়া থাকিতে চায়? কি সুখের মোহে সে পিতার সস্নেহ ক্রোড় ত্যাগ করিতে চায়? সপত্নীপ্রণয়ে অবিচারক স্বামীর সংসার-সুখ বজায় রাখিতে? ছি ছি! লোকে যে উপহাসের হাসি হাসিয়া অধীর হইতেছে। তাহার এই অশ্রান্ত আত্মযুদ্ধ, এই আত্মবিস্মরণ, তাহার পুরস্কার কি এই উপহাস? সংসার হইতে বহির্ভূত হইয়াও তাহার তীরে বসিয়া যেটুকু স্নিগ্ধ বায়ুতে সে জীবনের অশেষ তাপ জুড়াইতে চায়, সেটুকু কি লোকের চক্ষে এত হাস্যাস্পদ?

সুরমা দেখিল, চারু নীরবে তাহার বক্ষে অশ্রুবর্ষণ করিতেছে। অমর

নীরবে অবনত মস্তকে দাঁড়াইয়া আছে। না জানি তাহার মনে কি জাগিতেছে! দাসী শুভ্র স্নেহপুত্তলী অতুলকে লইয়া তাহাকে দিতে আসিতেছে। স্নেহব্যগ্রবাহু বিস্তার করিয়া বালক তাহার ক্রোড়ে আসিবার জন্য উৎসুক। হায়, অবোধ সে, তাহার এ কি কম পুরস্কার!

সুরমা বাহু বিস্তার করিয়া শিশুকে বক্ষে লইয়া, চারুর মস্তক তুলিয়া ধরিয়া আবেগে তাহাকে চুম্বন করিল। অমরের উপস্থিতি যেন তাহার মনেই ছিল না; কিন্তু আবার অমরের প্রতি দৃষ্টি পড়িতেই সে নিজের উত্তেজনায় নিজেই লজ্জিত হইয়া পড়িল। অমর নীরবেই রহিল।

সুরমা মৃদু-কণ্ঠে বলিল, "কাঁদ্‌ছিস্ কেন, আমি ত বলেছি—আবার আস্‌ব। শীগ্‌গিরই আস্‌তে চেষ্টা কর্‌ব। আমি অতুলকে ফেলে থাক্‌তে পার্‌ব—এইটে তোর বিশ্বাস?"

চোখ মুছিতে মুছিতে চারু ভগ্ন-কণ্ঠে বলিল, "তবে কেন চিরদিন বল্‌লে?"

"তোকে ত বলি নি।"

"আমায় বল নি—ওঁকে ত বল্‌লে? কেন এমন কথা বল্‌লে দিদি?"

"ঠাট্টা করে বলেছি চারু।"

"এমন অলুক্ষুণে কথা ব'লে ঠাট্টা?"

"আমায় ত জানিস্।" তার পরে অমরের পানে চাহিয়া কুণ্ঠিত-মুখে বলিল, "যাবার দিন অন্যায় কথা বলে ফেলেছি, মাপ কর।"

অমর নীরবেই রহিল। চারু মধ্যস্থলে বলিল, "মাপ কিসের? শীগ্‌গির এসো তা'হলেই সব মাপ, নইলে মাপ নেই জেনো।"

সুরমা হাসিল। তার পর বলিল, "তোমায় কে মধ্যস্থতা কর্‌তে বল্‌ছে?"

"বলেছে বই কি। যাঁর কাছে মাপ চাইলে, তাঁর হয়েই আমি বল্‌লাম!"

সুরমা সস্মিত-মুখে অমরের পানে চাহিল। "এই নিয়মে মার্জ্জনা নাকি?"

অমরকে বিচলিত করার পর লজ্জিতা সুরমা কিরূপে আপনার ত্রুটি সারিয়া লইবে ভাবিয়া পাইতেছিল না। অমর চারু নয় যে এক কথায় ভুলিবে। তবু সুরমা তাহাকে পূর্ব্বের মত প্রফুল্ল করিতে চেষ্টা করিতে লাগিল।

অমর তখনও খুসী হইতে পারে নাই। তথাপি একটা উত্তর না দিলে ভাল দেখায় না; তাই বলিল, "আমি বল্‌লে যখন এমন অনর্থ উপস্থিত হয়, তখন আমার কোন কথা না বলাই উচিত।" সুরমা পুনর্ব্বার অপ্রতিভ হইয়া নীরবে রহিল।

চারু বলিল, "তোমার এক অন্যায়, যাবার দিন ব'লে মাপ চাইলে কে ক্ষমা না করে থাকে?"

"যদি যাবারই দিন হয়, তবে ক্ষমার প্রয়োজন?"

"সে রকম যাবার দিন নাকি? তোমরা সবাই সমান। এ ত দুদিনের বিদায়।"

অমর আবার সুরমার পানে চাহিল। প্রশ্ন বুঝিয়া সুরমা চারুর পানে চাহিয়া হাসিয়া বলিল, "তা দুদিনের জায়গায় চারদিন হবে না, এমন কথা বল্‌তে পারি না।"

চারু বলিল, "ও ত একই কথা, মোট কথা শীগ্‌গিরই ত?"

"হ্যাঁ।"

অমর প্রফুল্ল হইয়া বলিল, "তবে আর মাপ চাওয়ার দরকার নেই।"

সুরমাও হাসিয়া বলিল, "দেখো, শেষে যেন আবার দোষের জের টেনো না।"

আবার পূর্ব্বের ন্যায় হাস্যালাপ চলিতে লাগিল। অপরাধী সুরমা যতদূর পারিল, তাহাদের মন হইতে মালিন্যের শেষ-রেখাটি পর্য্যন্ত মুছিয়া দিতে চেষ্টা করিতেছিল। ফলে কৃতকার্য্যও হইল।

সে দিন রাত্রে অতুলকে শত শত চুম্বন ও চারুকে বহুবিধ সান্ত্বনা দিয়া, অমরকে তারিণী-সম্বন্ধে সতর্ক হইবার উপদেশ দিয়া এবং অমরও যাহাতে বিষয়কার্য্য নিজে কিছু কিছু আলোচনা করে তাহার বিষয়ে অনেক উপরোধ করিয়া, সুরমা পিতার সহিত চলিয়া গেল।

কয়েক দিন চারুর বড় কষ্টে কাটিতে লাগিল। অমরের শিকারে যাওয়া বা দাতব্য চিকিৎসালয়ে যাওয়া একেবারে বন্ধ হইয়া গেল। অতুলকে লইয়া সে সামলাইতে পারিত না—অতুল এখন বড় দুষ্ট হইয়াছে। দুগ্ধপানে তাহার নিতান্ত অনিচ্ছা, দাসীরা বা চারু কেহই তাহাকে শাসনে আনিতে পারে না। সুরমা ভিন্ন সে কাহারও বাধ্য ছিল না। চারুর বিপদ দেখিয়া অমর তাহাকে বহু প্রকারে সাহায্য করিলেও রাত্রে যখন অতুল 'মা' বলিয়া কান্না ধরিত, তখন সে কান্না কেহই থামাইতে পারিত না। বিরক্ত হইয়া অমর ছাতে গিয়া বসিত; চারু রাগিয়া বলিত, "দিদি কি আস্‌বেনই না নাকি? লক্ষ্মীছাড়া যে আমায় জ্বালিয়ে খেলে। অমর হাসিয়া বলিত, "সে তুমি জান, আর তোমার দিদি জানে, আমি কি জানি।"

"আমি আর পার্‌ব না। তুমি গিয়ে দিদিকে নিয়ে এসো।"

"তার চেয়ে তুমি যাও, আমি অতুলকে নিয়ে থাক্‌ছি।"

চারু রাগিয়া বলিল, "বেশ যা' হোক্, সব তাতেই তোমার ঠাট্টা।"

অমর হাসিয়া বলিল, "আর যা কর্‌তে হুকুম কর, অম্লান-বদনে কর্‌ছি, কেবল ঐটি বাদ, কি কর্‌তে হবে বল?"

তুমি আবার কি কর্‌বে?"

"বটে? আমি তোমার কাছে এখন এম্‌নি হয়ে গেছি নাকি? এতটা ধর্ম্মে সইবে না চারু, পুরানো বন্ধুকে একটু মনে রেখো।"

"আঃ, কি বক? আমি দিদিকে পত্র লিখে দিচ্ছি।"

"সে ভাল কথা, আমি একটু বেড়িয়ে আসি এই অবসরে।"

চারু পত্র লিখিতে বসিল,—"দিদি, আর কত দেরী করবে? এক মাসের ওপর হয়ে গেল যে। তোমার অতুলকে আর আমি সাম্‌লাতে পারি না, বড় দুষ্ট হয়েছে। তুমি এসো, আর দেরী ক'রো না।"

কয়েকদিন পরে উত্তর পাইল। "অতুলকে আর কিছু দিন সাম্‌লে রেখো লক্ষ্মী বোনটি আমার। বাবা বড় শোকাকুল, এখনও যাবার কথা আমি তাঁকে সাহস করে বল্‌তে পারিনি।"

কিছুদিন পরে পুনর্ব্বার পত্র পাইল। "বাবাকে যাব বলাতে তিনি বড় কাঁদ্‌ছেন, কি করি বোন্! আমার উভয় সঙ্কট হয়েছে।"

চারু চিন্তিতমনে অমরকে পত্রখানা দেখাইল। অমর পড়িয়া বলিল, "তাই ত, আসাটা এখন সত্যিই সঙ্কট বটে।" চারু বাধা দিয়া বলিল, তাই বলে কি আস্‌বে না নাকি?"

"কি করে বল্‌ব বল? না এলেই বা উপায় কি? কেন চারু, আর যদি সে না আসে, আমার কাছে কি তুমি থাকতে পার না? কল্‌কাতায় আর কে ছিল?"

"অমন কথা বলো না। ওতে আমার বড় কষ্ট হয়।"

অমর ক্ষণেক গম্ভীর-মুখে কি ভাবিল। মুখ হইতে অস্পষ্ট ভাবে নির্গত হইল, "আশ্চর্য্যই বটে!"

"কি আশ্চর্য্য?"

"আশ্চর্য্য এমন কিছু নয়।—হ্যাঁ, তা এমন যদি মন খারাপ হয়ে থাকে, চল চারু আমরা এবার কোন দিকে বেড়িয়ে আসি।"

"না না, দিদি শীগ্‌গিরই আস্‌বেন, তিনি এলে যাব।"

পরদিন সুরমার পত্র আসিল, তাহার পিতা পীড়িত। পিতা আরোগ্য না হইলে সে আসিতে পারিবে না। চারু যেন রাগ না করে।

চারু উত্তর দিল, "রাগ আর কি ক'রে করি দিদি! তবে ভুলো না যেন, বাবার অসুখ সারলেই এসো!"

ক্রমে চারি মাস কাটিয়া গেল। সুরমার পত্রে তাহার পিতার পীড়ার উপশম-সংবাদ পাওয়া গেল না; কাজেই সে আসে নাই। একদিন এই সব কথা লইয়া অমর ও চারুতে কথোপকথন হইতেছিল। অমর বলিল, "আমার মনে হয়, শ্বশুরের অসুখ ওটা ছল।"

চারু সবিস্ময়ে বলিল, "না, না, তা কখনো হতে পারে না।"

"হতে পারে না কি চারু—সেইটাই বেশী সম্ভব।"

"কেন? কিসে সম্ভব?"

অমর নীরব রহিল। ক্ষণেক পরে বলিল, "তুমি কি কিছু বুঝ্‌তে পার না? সত্যি বল দেখি, আমাদের সুখে তার জীবনের কি সার্থকতা?"

চারু বিষণ্ণভাবে রহিল। তার পরে বলিল, "তাহলেও দিদি সত্যি আমাদের সুখে আন্তরিক সুখী হন্‌। তুমি যাই বল, এ আমার আন্তরিক বিশ্বাস।"

আর একটু হাসিয়া বলিল, "তোমার কি এটা একার বিশ্বাস চারু? আমিও ত তাকে এই রকম বলেই জানি। তবে ও-কথাটা কি তার মনে একবারও আসে না? আর যদি নাও আসে তবু তার বিষয়ে আমাদের কুণ্ঠিত হবার কি যথেষ্ট কারণ নেই? সে যদি নিজে ইচ্ছে করে না আসে, তাহ'লে তার ওপরে কি জোর করা চলে?"

"কেন চল্‌বে না, আমি তাকে জোর করেই আন্‌ব।"

অমর হাসিয়া বলিল, "আচ্ছা, তাই আনো, তোমার ক্ষমতা বোঝা যাক্‌।"

## পঞ্চদশ পরিচ্ছেদ

আরও দুই মাস কাটিয়া গেল। নিতান্ত বিরক্তচিত্তে অমর যেদিন পশ্চিম গমনের উদ্যোগ করিতে চারুকে আদেশ করিবে ভাবিতেছে, সেই দিন চারু আসিয়া হাসি-মুখে বলিল, "আমার ক্ষমতাটা একবার দেখে যাও।"

"কিসের ক্ষমতা ?"

"কেন দিদিকে আনার।"

"অমর সবিস্ময়ে বলিল, "বটে ? এনেছ নাকি ?"

"দেখেই যাও"—বলিয়া চারু ছুটিয়া চলিয়া গেল। বিস্মিত অমরনাথ তাহার পশ্চাৎ পশ্চাৎ গিয়া দেখিল, তাহাই বটে !—সুরমা !—সুরমা অভিমানী বালক অতুলকে নানাপ্রকারে সান্ত্বনা দিবার চেষ্টা করিতেছে। অতুল বহু দিন পরে মাতাকে দেখিয়া ঠোঁট ফুলাইয়া এককোণে বসিয়া রহিয়াছে। তাহার কৃশ গাত্রে হাত বুলাইতে বুলাইতে সুরমা তাহাকে আদর করিতেছে এবং তাহার চক্ষু হইতে ঝর্ ঝর্ করিয়া অশ্রু ঝরিয়া পড়িতেছে। অমর নীরবে একপাশে দাঁড়াইয়া রহিল। ঠাট্টা করিয়া একটা বাক্যবাণে সুরমাকে বিঁধিতে ইচ্ছা হইতেছিল, কিন্তু মুখ দিয়া কোন কথাই বাহির হইল না। চারু হাসিতে হাসিতে বলিল, "দিদি, শুধু অতুলের রাগ ভাঙ্লে চল্‌বে না, অনেকেরই ভাঙ্‌তে হবে। আমার এ রাগ কিন্তু এ জন্মে ভাঙ্‌তে পারবে না।"

সুরমা চোখ মুছিতে মুছিতে হাসিয়া বলিল, "তোর রাগে আমি পিপ্‌ড়ের গর্ত্তে ঢুকুবো।"

"আচ্ছা আমায় যেন গ্রাহ্য কর না—আর একজনের ?"

বিমুখ বালককে সন্তুষ্ট করিয়া বক্ষে তুলিয়া লইয়া সুরমা বলিল, "সেজন্যেও আমার ভাবনা নেই, সে রাগ—" অমরকে দেখিয়া বাক্য সম্বরণ করিয়া লইল। তাহার পরে হাসিয়া বলিল, "যাক্ এক জায়গায় একেবারে রাগগুলোর শেষ হ'লেই ভাল।"

চারু স্বামীর পানে চাহিয়া বলিল, "অমন লোকের সঙ্গে কথা কয়ো না।"

স্বামী কিন্তু তাহার কথা রাখিল না। বলিল, "রাগ কিসের?"

"চারু যে আমায় ভয় দেখিয়ে কণ্ঠাগতপ্রাণ করে তুলেছে। বলে কেউই নাকি আমায় ক্ষমা কর্‌বে না। অতুল তা যা'হোক্ থেমেছে।"

"তুমি তোমার কর্ত্তব্য কাজে গিয়েছিলে, এতে যে রাগ করে, সে পাগল।"

"যাক্ বাঁচ্‌লাম, এখন চারু কি বলিস্?"

"আমি আর কি বল্‌ব দিদি, সত্যি বড় রাগ হয়েছিল, এখন আর নেই।"

"এর মধ্যেই ক্ষমা কর্‌লি? ত্যাখ, অতুল এখনো ফোঁপাচ্চে; আমি যে ওকে ফেলে গিয়েছিলাম, ও এখনো সে বেদনা ভোলেনি, ওরই টান আন্তরিক। তুই কেবল আমার ওপর মুখের রাগ করিস্।"

"মুখের রাগ দিদি? রাগ কর্‌লে কি তুমি খুসি হও?"

"হই বই কি, তুই-ই ত রাগ করে আমায় রাগের মর্ম্ম শিখিয়েছিস্।"

"কেন?"

"যার তার ওপরে কি কেউ রাগ কর্‌তে পারে চারু? এখন রাগারাগির কথা থাক্।" তার পরে অমরের পানে চাহিয়া বলিল, "বাবা এখন বেশ ভাল আছেন। তোমাদের চম্‌কে দেব বলে খবর না দিয়েই এলাম।"

"তিনি আস্‌তে দিলেন ?"

"না দিয়ে আর কি করেন।"

"এখন আর যাওয়ার দরকার হবে না বোধ হয় ?"

"না।"

"তিনি ক্ষুণ্ণ হলেন না ?"

"হলেন বই কি। তাঁকে পুষ্যিপুত্তুর নিতে বলেছি।"

বিস্মিত অমরনাথ বলিল, "সে কি ? এ কাজ কি ভাল কর্‌লে ?"

"না করে কি করি বল, তোমরা যে আমায় থাক্‌তে দিলে না।"

"তোমার স্বার্থে আঘাত করে, এমন অন্যায় অনুরোধ আমি একবারও করি না।"

"আমার বলার ভুল হয়েছে, চারু, আমায় থাক্‌তে দেয় নি।"

"সে একই কথা, এই সামান্য অনুরোধে কি তুমি অত বড় সম্পত্তি ত্যাগ কর্‌লে ?"

"হয় ত সামান্য অনুরোধ, কিন্তু আমার তাই যে বেশী বোধ হ'ল। বল ত ফিরে যাই ?" চারু সুরমার হাত ধরিয়া বলিল, "দিদি !" সুরমা উত্তর না দিয়া বলিল, "কি বল ?"

অমর ক্ষণেক নীরবে রহিয়া বলিল, "তোমার স্বার্থ দেখ্‌তে গেলে, তোমায় ধরে না রাখাই উচিত। কিন্তু—"

"কিন্তু কি ?"

"কিন্তু, বলেছি ত জগতে সবাই স্বার্থপর। আমরা যদি আমাদের স্বার্থের জন্য তোমায় ধরে রাখি, জগতের চোখে নতুন কোন দোষে ত দোষী হব না।"

চারু বাধা দিয়া বলিল, "ও সব কথায় আর কাজ নেই দিদি, এস

হাত পা ধোবে।” চলিতে চলিতে সুরমা বলিল, “আমারও কিছু স্বার্থ আছে, আমি যাচ্চি না।”

তার পরে পূর্ব্বের মত দিন চলিতে লাগিল। তারিণী ইতিমধ্যে সুযোগ পাইয়া চারিদিকে বেশ মাম্‌লা মোকদ্দমা বাধাইয়া তুলিয়াছিল। সুরমা বুঝিল, অমরের অমনোযোগিতাই ইহার কারণ। তাহাকে অনুযোগ করিলে লজ্জিত অমরনাথ বিষয় কর্ম্মে মনোযোগ দিল। মামলা মোকদ্দমা মিটাইতে অমরের বেশী সময় কাটিয়া যাইতে লাগিল। চারু একদিন দুঃখ করিয়া বলিল, “আর এখন তখনকার মত গল্প গুজবের সময় পাওয়া যায় না।” সুরমা তাহাকে ধমক দিয়া বলিল, “তাই বলে কি আর সব ভাসিয়ে দিতে হবে?”

কিন্তু তখন আর মনোযোগে কিছু ফল হইল না। চিরশত্রু বসুগোষ্ঠী এমন সুযোগ উপেক্ষা না করিয়া, তলে তলে তারিণীকে হস্তগত করিয়া, রীতিমত পাকা করিয়া মোকদ্দমা জুড়িয়া দিল। বড় বড় মহালগুলা তারিণীর অত্যাচারে ক্ষেপিয়া ধর্ম্মঘট করিয়া তুলিয়াছে। দুই তিনটা খুন জখম লইয়া প্রজাবর্গ ও জমীদারে তুমুল কাণ্ড বাধিয়াছে। অমর-সুরমা কোন দিকে কোন উপায় না দেখিয়া প্রমাদ গণিল। উকিল ব্যারিষ্টার ও সাক্ষীতে অজস্র অর্থ বন্যার স্রোতের ন্যায় ব্যয়িত হইতেছে। সম্মুখে লাট—রাজস্ব দিতে না পারিলে বিষয় যায়। অনুপায় দেখিয়া সুরমা বলিল, “কাশীতে কাকাকে শীগ্‌গির টেলিগ্রাম্‌ কর।”

কয়েক দিন পরে দেওয়ান শ্যামাচরণ রায় আসিয়া উপস্থিত হইলেন। বলিলেন, “এ বুড়োকে কি তোমরা মলেও নিস্তার দেবে না?”

“না, তাহ’লে কি আমরা বাঁচি?”

বিপদের উপর বিপদ। অতুলের হঠাৎ টায়ফয়েড্‌ জ্বর হওয়ায় সকলে দ্বিগুণ বিব্রত হইয়া পড়িল। শ্যামাচরণ রায় সুরমাকে বলিলেন,

"বিষয়ের যা ভাগ্যে থাকে হবে, আমি দেখ্‌ছি, তুমি এ দিকে দেখো।" সুরমা সর্ব্ব কর্ম্ম পরিত্যাগ করিয়া রুগ্ন বালককে লইয়া বসিল। আহার নাই, নিদ্রা নাই, সুরমার অশ্রান্ত শুশ্রূষা এবং বিখ্যাত বিখ্যাত ডাক্তারদের চিকিৎসায়ও অতুলের ব্যারামের সমতা হইল না। শেষে বালক বাঁচে না বাঁচে। চারু বড় কিছু বুঝিত না, সকলের স্তোকবাক্যে বিশ্বাস করিয়া কেবল ম্লান মুখে পুত্রকে দেখিত, সুরমার আশ্বাসে বিশ্বাস করিত, আবার সময়ে সময়ে জিজ্ঞাসা করিত, "দিদি, খোকা ভাল হবে ত?"

সুরমা আশা দিত, "বালাই, ভয় কি?"

অমরকে ডাকিয়া চারুকে সর্ব্বদা অন্যমনস্ক রাখিতে অনুরোধ করিত। অমর ম্লান মুখে বলিত, "কত আর আশ্বাস দেব বল, ওর কি চোখ নেই?"

রাত্রে ব্যারাম বড় বাড়িয়া উঠিল। বালক কেবল হাঁপাইতে লাগিল, অন্যান্য অবস্থাও খারাপ হইতে লাগিল।

সুরমা পার্শ্ব-কক্ষস্থিত অমরকে ডাকাইয়া বালকের অবস্থা দেখাইয়া বলিল, "চারুকে ডেকে নিয়ে এসো।"

ভগ্নকণ্ঠে অমর বলিল, "তাকে আর ডেকে কি হবে সুরমা, সে ঘুমুচ্চে ঘুমুক।"

"যদি তার সর্ব্বস্বধন আমি না রাখ্‌তে পারি? সে, বিশ্বাস করে, আমার কোলে দিয়ে গেছে, তাকে ডাকো; তার ধন তাকে দিয়ে আমি নিশ্চিন্ত হই! আমি হয় ত রাখ্‌তে পার্‌ব না।"

"যদি রাখ্‌তে পার ত তুমি পার্‌বে। কেন এত উতলা হচ্চ, ভগবানে নির্ভর করে মনস্থির করে ব'স, দ্যাখ তিনি কি করেন। আমার জন্য নয়, হয় ত তোমার জন্যই অতুলকে তিনি দয়া করে ফিরিয়ে দেবেন—"

উন্মাদের ন্যায় অমরের হাত ধরিয়া সুরমা বলিল, "দেবেন কি?

তিনি কি অতুলকে আমায় দেবেন ? বল, তোমার কথায় আমার আশা হচ্চে। আমার এটুকুও তিনি হরণ কর্‌বেন কি ?”

“না। আমার তাই দৃঢ়-বিশ্বাস। তোমার প্রাণে তিনি কথনো এমন আঘাত কর্‌বেন না—আমাদের কর্‌তে পারেন, তোমায় নয়।”

সুরমা একটু প্রকৃতিস্থা হইয়া বসিল। সযত্নে বালককে বক্ষের নিকটে লইয়া ডাকিল, “অতুল—বাবা!” বালক উত্তর দিল না। রাত্রি প্রায় শেষ হইয়া আসিল। উভয়ে নির্নিমেষ-চক্ষে তাহাকে দেখিতেছিল। রাত্রি-শেষে বালক যেন একটু সুস্থ হইয়া ঘুমাইয়া পড়িল। অমর টেম্‌পারেচার্‌ লইল; জ্বর দুই ডিগ্রী কমিয়া গিয়াছে। আশ্বস্ত হইয়া সুরমা আগ্রহভরে বলিল, “ঠাকুর! অতুলকে যে একটু স্বস্তি দিলে, এও তোমার অসীম দয়া।”

অমর তখন বলিল, “তুমি একটু শোও না, আমি খানিক বসে থাকি।”

“আমি ?” মৃদু হাসিয়া সুরমা বলিল,“কারুর কাছে ওকে দিয়ে আমার এখন বিশ্বাস হবে না। চারু কি করে থাকে ? ও বড় ছেলেমানুষ।”

অমর বলিল,“তাই সে সুখী, নির্ভর করাই মানুষের সুখের মূল।”

গভীর নিশ্বাস ফেলিয়া সুরমা বলিল, “সত্যি, তুমি এখন শোওগে।” কিছুক্ষণ পরে অমর উঠিয়া গেল। নিদ্রাহীন-চক্ষে বালকের মুখপানে চাহিয়া সুরমা বসিয়া রহিল। রাত্রিটা কাটিয়া গেলে সে যেন বাঁচে।

প্রভাতে অমর বলিল, “দ্যাখ, ডাক্তারের চিকিৎসায় আর আমার ভরসা নেই। এক মাস হ’য়ে গেল, কিছুই হ’ল না। বল ত আমি একবার ওষুধ দিয়ে দেখি।”

ক্ষণেক ভাবিয়া সুরমা বলিল, “ভগবান যা করেন, তুমিই ওষুধ দাও। ডাক্তারে আর আমারো বিশ্বাস নেই।”

অমর নিজে প্রজ্ঞামত ঔষধ দিতে আরম্ভ করিলে সর্ব্বনাশ সর্ব্বনাশ' বলিয়া সকলে তারস্বরে চীৎকার আরম্ভ করিল; অমর শুনিল না। লোকের কথায় বিচলিতা চারু সুরমাকে বলিল, "দিদি—সবাই বল্‌ছে—আপনার লোকে ঠিক ওষুধ ধর্‌তে পারে না ; অমন সাহস কি ভাল হচ্চে ?" সুরমা সাহস দিয়া বলিল, "ডাক্তারে কি ভাল কর্‌লে ? ভগবান হয় ত এতেই ভাল কর্‌বেন।"

ক্রমশঃ বালক যেন একটু একটু করিয়া সুস্থ হইতে লাগিল। অমর ও সুরমার মনে আশা হইল, চারুর মুখে হাসি দেখা দিল। জ্বর কমিয়া কমিয়া ক্রমশঃ বালক বিজ্বর হইল, কিন্তু বড় দুর্ব্বল ; সমস্ত রাত্রি তাহাকে লইয়া তেমনি ভাবে জাগিয়া বসিয়া থাকিতে হয়। দণ্ডে দণ্ডে বেদানার রস ও অন্যান্য পথ্য তাহার মুখে দিতে হয়, নহিলে গলা শুষ্ক হইয়া, নির্জ্জীব বালক কখন অজ্ঞান হইয়া পড়িবে এই ভয়। চারু সময়ে সময়ে সুরমাকে বলিত, "দিদি, আমায় খানিক করে অতুলকে দিয়ে তুমি শোওনা, রাত জেগে জেগে তোমার কি দশা হয়েছে ছ্যাখ দিকি ? আবার কি তুমি ব্যারামে পড়বে, তা'হলেই চিত্তির !"

"চিত্তির কি চারু ? বেশ ত। তোমরা কি আমার একটু সেবা কর্‌তে পার্‌বে না ?"

"তোমার মত ? মরে গেলেও না।"

"আমার এখন কিছু হবে না, তোমার জ্যাঠামি কর্‌তে হবে না, ঘুমোও।" আরও দুই একবার অনুরোধ করিয়া চারু সেইখানেই শুইয়া ঘুমাইল। বালক জাগিল, ডাকিল, "মা !" সুরমা মুখ নত করিয়া উত্তর দিল, "বাবা !" অধরে বেদানা-রস সিঞ্চনে বালকের পিপাসা নিবৃত্তি পাইল। ক্ষীণ হস্ত সুরমার স্কন্ধে দিয়া তাহাকে একটু আদর করিয়া ডাকিল, "মা-মণি।"

"অতুমণি! কি বল্‌ছ ধন? আর খাবে?"

"না।"

"তবে ঘুমোও।" দুই হস্তে সুরমার হস্ত জড়াইয়া ধরিয়া বালক নিশ্চিন্ত-মনে নিদ্রা গেল। অনবরত দেড় মাস রাত্রি জাগিয়া সুরমার শরীর ক্লান্ত ও ভগ্ন হইয়া পড়িয়াছিল। চক্ষু ও মস্তিষ্ক অবসন্ন। আলস্য ও অবসন্নতা এতদিন মনের উদ্বেগের দরুণ দূরে ছিল, এখন আর তাহারা শরীরকে অবসর দিল না। তাই অনিচ্ছায়ও সুরমা দেওয়ালের গায়ে হেলিয়া পড়িল, চক্ষু দুইটি মুদিয়া গেল। কতক্ষণ সে এরূপ ছিল জানে না, সহসা যেন বোধ হইল, কে তাহার ক্রোড় হইতে বালককে ধীরে ধীরে আকর্ষণ করিতেছে। চমকিয়া সুরমা জাগিয়া বলিল, "কে?" চাহিয়া দেখিল, অমর।

"আমি। খোকাকে দাও শুইয়ে দি, বেশ ঘুমুচ্চে।"

"না না, হয় ত এখনি জাগ্‌বে—গলা শুকিয়ে যাবে, কোলেই থাক।"

"তবে আমার কোলে দাও। তুমি একটু শোও।"

"রাত জেগো না, অসুখ কর্‌বে। তাতে এই অসুখে ছোঁয়া-নাড়া।"

"সে ভয়টা তোমার উপরেই বেশী খাটে। বেশী অত্যাচার করা উচিত নয়, অনর্থক রাত জাগায় ফল কি? শোও, তোমার শরীর বড় খারাপ হয়েছে।"

বেশী আপত্তি করিতে সেদিন সুরমার ক্ষমতা ছিল না। অমর শিশুকে ক্রোড়ে তুলিয়া লইতেই সুরমা সেই খানেই ঢুলিয়া পড়িল। মাথাটা মাটিতে পড়িল, তুলিয়া লইবার সাধ্য নাই। বোধ হইল যেন কে মস্তকটা টানিয়া লইয়া উপাধানের উপরে রাখিল। সুরমার তখন চাহিবারও সাধ্য নাই, অতিরিক্ত পরিশ্রমে সে মৃতের ন্যায় সংজ্ঞাহীন হইয়া ঘুমাইয়া পড়িল।

প্রভাতে বেলা অধিক হইলে, চারুর আহ্বানে সুরমা জাগরিত হইয়া দেখিল, চারু অতুলকে লইয়া বসিয়া আছে। "ওঠো দিদি। স্নান পূজো করে কিছু খাওগে।"

সুরমা লজ্জিত হইয়া উঠিয়া বসিল, বলিল, "এত বেলা হয়েছে? বড্ড ঘুমিয়েছি ত।"

চারু হাসিয়া বলিল, "ঘুমের বড় অপরাধ কি না, যাও।"

"যাচ্ছি, অতুল কেমন আছে?"

"বেশ আছে, কথা কচ্চে, দুতিন বার মেলিন্স ফুড্‌ খাইয়েছি।" সুরমা বালকের নিকট সরিয়া গিয়া ডাকিল, বালক উত্তর দিল।

"ক্ষিদে পেয়েছে?"

"না।"

চারু বলিল, "তুমি যাও দিদি, নাও গে।"

"যাচ্চি—ওষুধ ঘণ্টায় ঘণ্টায় খাওয়ানো হচ্ছে ত? আমি যেন আজ কুম্ভকর্ণ হয়েছিলাম। কাল তুমি কি অতুলকে আমার কাছ থেকে নিয়েছিলে।"

"না উনি বোধ হয়। সকালে দেখ্‌লাম উনি রয়েছেন, তোমায় ডাকতে বারণ করেছিলেন।" সুরমা একটু লজ্জিত হইল—বালকের এত নিকটে সে শুইয়াছিল, আর অমর এত নিকটে ছিল। লজ্জাটা জোর করিয়া মন হইতে ঝাড়িয়া ফেলিয়া সুরমা উঠিয়া পড়িল।

বালক ক্রমশঃ রোগশূন্য হইতে লাগিল! শয্যার উপরে উঠিয়া বসিতে পারিল। এদিকে শ্যামাচরণ রায় বিষয়েরও অনেক গণ্ডগোল মিটাইয়া আনিলেন। তারিণীর কারসাজী চারিদিকে প্রকাশ পাইতে লাগিল। শ্যামাচরণ বলিলেন, "ব্যাটাকে জেলে দেব।" সুরমাও তাহার উপর অত্যন্ত ক্রুদ্ধ হইয়াছিল, বাধা দিল না। চারুও সাহস করিয়া কিছু বলিতে

পারিল না। অমর কেবল বাধা দিল, "না না, তাও কি হয়, যা করেছে করেছে, এখন ছেড়ে দিন।" কিছুক্ষণ বাগবিতণ্ডার পরে অমরের কথাই রহিল। তারিণী তাড়িত হইল।

সুরমা দেখিল, অমর ক্রমশঃ যেন পরিবর্ত্তিত হইয়া পড়িতেছে। কোন কার্য্যে আর তার মন নাই, চিকিৎসালয়ে বা শিকারে যাওয়ার আর মোটে স্পৃহা নাই, চারুর সহিতও আর সে তেমন করিয়া হাস্য-পরিহাসে মগ্ন হয় না। সুরমার সহিত ক্রমশঃ বাক্যালাপ বা ঘনিষ্ঠতা একেবারে ত্যাগ করিতেছে। সুরমা সম্মুখে পড়িলেও সময়ে সময়ে অমর তাহার সহিত কথা বলে না। ডাকিয়া কথা কহিলেও যেন শুনিতে পায় নাই, এমনি ভাণ করিয়া দূরে সরিয়া যায়। সুরমা চিন্তিত হইল, এর মানে কি, শরীরের ভাবান্তর না মনেরই ভাববিপর্য্যয়?—মনেরই নিশ্চয়; কিন্তু মনে এমন কি হইতে পারে যে, চারুর সহিতও তেমনি হাসি গল্পের স্রোত রুদ্ধ হইয়া গিয়াছে? অন্য কেহ হইলে তার সম্বন্ধে একটা যা তা ভাবিয়া লইতে পারা যাইত, কিন্তু অমরের সম্বন্ধে সে চিন্তা ভ্রমেও সে মনে স্থান দিতে পারে না। চারুর প্রতি তাহার একনিষ্ঠ প্রেম সে বিশেষরূপেই জানিত। তবে এ পরিবর্ত্তনের অর্থ কি?

অর্থ যাই হোক, অমরের ভাবান্তর দিন দিন বৃদ্ধিই পাইতেছিল। ক্রমশঃ চারু পর্য্যন্ত তাহা লক্ষ্য করিয়া বলিল, "দিদি, উনি অমন ধারা হয়েছেন কেন?" সুরমা সুযোগ পাইয়া বলিল, "কি রকম?"—"কেন, দেখতে পাওনা? আর সন্ধ্যাবেলা গল্প কর্‌তে আসেন না; 'দেবের ফুল বঞ্চিত' হ'ত তবু আমাদের সন্ধ্যেবেলার সভা না বস্‌লে চল্‌ত না, কিন্তু এখন খেতে বসে পর্য্যন্ত একটা ভাল করে কথা কন্ না! শরীরটাও যেন কি রকম, জিজ্ঞাসা কর্‌লেও ভাল করে উত্তরে দেন না।"

"বোধ হয় কিছু অসুখ করে থাক্‌বে। একটু ভাল করে জিজ্ঞাসা করিস্ দেখি।"

"কেন, তুমি কি কথা কওনা না কি ?"

সুরমা একবার কি বলিতে গেল। আবার থামিয়া বলিল, "তুমি জিজ্ঞাসা কর্‌লে ক্ষতি কি ?"

"আচ্ছা, কর্‌বো।"

সায়াহ্নে ছাদে বসিয়া সুরমা ও চারু এই সব কথার আলোচনা করিতেছিল। অতুল দাসীর কাছে ছিল।

বিন্দু আসিয়া ডাকিল, "ছোট-বৌদি, বাবু ডাক্‌ছেন।"

চারু বলিল, "এইখানে আসতে বল্।" অবিলম্বে অমরকে আসিতে দেখিয়া বলিল, "কি ভাগ্যি! আজ ছাদেরই ভাগ্যি কি আমাদেরই ভাগ্যি তাই ভাব্‌ছি।"

অমর সুরমাকে দেখিয়া থমকিয়া দাঁড়াইল। আসিয়া পড়িয়াছে আর ফিরিয়া যাওয়া ভাল দেখায় না, অগত্যা নিজের নির্দ্দিষ্ট স্থানে ধীরে ধীরে আসিয়া বসিল। সুরমা সহাস্যে বলিল, "আজ কি পুরোনো স্মৃতিটা আবার জাগ্‌ল না কি ?"

অমর বলিল, "কি রকম ?"

"এই, গল্প কর্‌তে ইচ্ছে হয়েছে, না কোন কাজের কথা আছে ?"

অমর জড়িত-স্বরে বলিল, "কাজের কথাই একটা আছে।"

"তবে আমি আসি। দেখি, অতুল কি কচ্চে।"

বাধা দিয়া চারু বলিল, "ও কি দিদি, তোমরা আজ নতুন অভিনয় কর্‌ছ যে! তুমি উঠে যাবে তবে কথা হবে ? বল না কি কথা ? দিদিকে উঠে যেতে হবে ?"

অমর নীরবে রহিল। সুরমা বুঝিল, তথাপি কথাটা জানিবার অদম্য ইচ্ছায় সে উঠিল না।

চারু বলিল, "বল না কি কথা, তুমি ও-রকম হয়েছ কেন? শরীরে কি কোন অসুখ হয়েছে?"

যথাসাধ্য চেষ্টায় সঙ্কোচকে ঠেলিয়া ফেলিয়া অমর বলিল, "হ্যাঁ, শরীরটা আমার বড় ভাল লাগছে না, দিনকতক পশ্চিমে বেড়াতে যাব, অনেক দিন থেকে মনে কয়্‌ছি। চল, যাবে?"

চারু বিস্মিতভাবে বলিল, "আমি একা? —দিদি যাবে না?"

অমর জড়িত-কণ্ঠে বলিল, "কাকা বল্‌লেন, সবাই গেলে চল্‌বে না।"

চারু ক্ষুণ্ণস্বরে বলিল, "তবে আমি যাব না।"

সুরমা বাধা দিয়া বলিল, "না, যাও, অতুলের শরীরটা ভাল হয়ে আস্‌বে।"

"তুমি একা থাক্‌বে?"

"একা কিসের? কাকা রইলেন।"

"না দিদি, তুমিও চল। তুমি না গেলে আমি কি তার যত্ন কয়্‌তে পায়্‌বো? আর ওঁরও ত ঐ শরীর দেখ্‌ছ? তোমার হাতের যত্নের আগে দরকার।" সুরমা উঠিয়া দাঁড়াইয়া বলিল, "পাগল আর কি! তুমি ওদের দেখো, সংসার দেখবারও ত লোক চাই।" সুরমা চলিয়া গেল। চারু ক্ষুণ্ণস্বরে বলিল, "তুমি দিদিকে একটু অনুরোধ কর।"

অমর বলিল, "বেশী গণ্ডগোলে আমার ইচ্ছা নেই। কেন? শুধু আমাতে তোমাতে কি আর আমরা থাক্‌তে পারি না, চারু? কল্‌কাতায় যেমন আমি তোমা ভিন্ন জান্‌তাম না, তেমনি সমস্ত মনে প্রাণে আমি তোমায় আবার অনুভব কয়্‌তে চাই। চল চারু, আমরা এখান থেকে পালিয়ে যাই।"

চারু বিস্মিত হইল। ভাবিল, অমরের মাথা খারাপ হইয়াছে। তাহার উজ্জ্বল চক্ষু দেখিয়া সে বিশ্বাস দৃঢ় হইল। সভয়ে বলিল, "চল।" যেখানে তুমি ভাল থাক, সেইখানেই চল।"

পরদিন একটি মাত্র চাকর ও একজন দাসী লইয়া অমর ও চারু পশ্চিমে যাত্রা করিল। যাইবার সময় চারু সুরমাকে প্রণাম করিয়া কাঁদিতে কাঁদিতে বলিল, "জানি না, আমার ভাগ্যে কি আছে। আশীর্ব্বাদ কর দিদি, যেন অতুল আর ওঁর কোন অসুখ না হয়।"

সুরমা সস্নেহে তাহাকে ও অতুলকে চুম্বন করিল, তার পরে মনে মনে বলিল, "ভগবান কি কর্‌বেন জানি না, কিন্তু আমা হতে তোমার অমঙ্গল-চিন্তা আস্‌বে না; তাই এও আমি সহ্য কর্‌ব।" রোরুদ্যমান এবং গমনে অনিচ্ছুক অতুলের মুখ তাহার দৃষ্টিপথের বহির্ভূত হইলে, সুরমা ঘরে গিয়া দ্বার রুদ্ধ করিল।

যখন দ্বার খুলিল, তখন রাত্রি হইয়াছে; চারিদিকে অন্ধকার। প্রাণের মধ্যেও সমস্ত যেন অন্ধকার। অন্তরে বাহিরে কোথাও কি একটু এমন জিনিস নাই, যাহা আজ সে প্রাণের মধ্যে চাপিয়া ধরিয়া পড়িয়া থাকিতে পারে? কিছু না—কিছু না। তাহার জীবনের সমস্তটা একটা খরচেরই তালিকা—তাহার জমার ঘর একেবারে খালি।

## ষোড়শ পরিচ্ছেদ

মুঙ্গেরে একখানি সুন্দর বাঙ্‌লায় অমরনাথ ডেরা ডাণ্ডা গাড়িল। নিম্নে উত্তরবাহিনী গঙ্গা, সম্মুখে সুন্দর পুষ্পোদ্যান। নিশ্বাস ফেলিয়া অমর ভাবিল, জীবনের সেই নবাগত দুশ্চিন্তাকে বঙ্গদেশের কোন এক পল্লীগ্রামে একটা অন্ধকার কক্ষের মধ্যে ফেলিয়া আসিয়া সে মুক্তপক্ষ

বিহঙ্গমের ন্যায় এখন স্বাধীন ও অবাধগতি হইয়াছে। স্ফূর্ত্তিতে অমরনাথ প্রভাতে গঙ্গাবক্ষে তরঙ্গ তুলিয়া বেশী করিয়া সন্তরণ করিতে লাগিল, বৈকালে চারু ও অতুলকে লইয়া পীরপাহাড়, সীতাকুণ্ড, করণচৌড়া ফোর্ট প্রভৃতি দেখিয়া বেড়াইতে লাগিল। নূতন স্থানে আসিয়া এবং স্বামীর পূর্ব্বের মত প্রফুল্লমূর্ত্তি দেখিয়া চারুও আনন্দিতা হইল। বেশী যত্ন করিতে না পারিলেও স্থানের গুণে অতুলও দিন দিন শরীরে স্ফূর্ত্তি পাইতে লাগিল। চারু সুরমাকে পত্রে সব লিখিল এবং আরও লিখিল যে, সুরমা যেন কাজ মিটিলে কাহাকেও সঙ্গে লইয়া মুঙ্গেরে আসে, নহিলে সে অত্যন্ত দুঃখিত হইবে। সুরমা লিখিল—কাজ মেটে নাই, শীঘ্র মিটিবে এমন আশাও নাই, কাজেই তাহার এখন যাওয়া হইবে না; চারু যেন অতুলকে সাবধানে রাখে ইত্যাদি। ক্রমে মুঙ্গের দেখার সখ মিটিল। একদিন চারু অমরকে বলিল, "বাড়ী কবে যাবে?"

"এখনি কি?"

"তবে কতদিনে যাবে?"

"যবে ইচ্ছা হবে।"

"না, আমার আর ভাল লাগছে না, বাড়ী চল।"

"আর কিছু দিন যাক্। আমার কপালটায় হাত দিয়ে দেখ ত।"

"চারু স্বামীর ললাট স্পর্শ করিয়া বলিল, "তাই ত। এ যে জ্বর হয়েছে! কেন বল দেখি গঙ্গায় অত করে নাও?"

"তাই ত? জ্বর হবে তা কি বুঝ্‌তে পেরেছিলাম? কপালটা বড্ড টন্‌টন্ কচ্চে। রাত্রে কিছু খাব না। তুমি অতুলকে সাবধানে রেখো।"

পরদিন সকালে থার্ম্মোমিটার দিয়া অমর দেখিল যে, জ্বর ১০৪ ডিগ্রী হইয়াছে। সমস্ত শরীরে ও বুকে ভয়ানক বেদনা। মাথার যন্ত্রণাও বড় বেশী রকম। অমর চারুকে বলিল, "এ ভাল বোধ হচ্চে না, চারু!

ডাক্তার ডাক্‌তে পাঠাও, বাড়ীতে টেলিগ্রাম কর, কাকা আসুন! বিদেশ, তুমি একা!"

চারু কাঁদিয়া ফেলিয়া বলিল, "কি হবে? কেন দিদিকে সঙ্গে নিয়ে এলে না? অতুলেরও গা যেন গরম বোধ হচ্চে।"

"সর্ব্বনাশ! অতুলেরও গা গরম হয়েছে?—একা তুমি কি কর্‌বে?"

"টেলিগ্রাম করে দেওয়া যাক্‌, দিদি শীগগির আসুন।"

অমর সবেগে বলিয়া উঠিল, "না—না!"

বিস্মিতা চারু স্বামীর আরক্তিম মুখের পানে চাহিয়া বলিল, "তোমার হয়েছে কি—দিদি না এলে এ বিপদে কি উদ্ধার হ'তে পার্‌ব আমরা? এখনি তাঁকে টেলিগ্রাম কর্‌ছি।"

"না চারু, না! তুমি কি আমায় দেখতে পার্‌বে না? খুব পার্‌বে, মনে সাহস ধর। কাকাকে খবর দাও তিনি আসুন।"

"আচ্ছা তাই হবে। তুমি আর বকো না ত।"

"বক্‌তে আর পাচ্চি কই! ক্রমশঃ যেন সব গোলমাল হয়ে আসছে।"

ডাক্তার আসিয়া দেখিয়া বলিল, "টাইফয়েড জ্বরের বীজ শরীরে ছিল, অত্যাচারের দরুণ আক্রমণ কর্‌তে সুযোগ পেয়েছে। খুব সাবধানে থাক্‌তে হবে, তবে চিন্তা নাই" ইত্যাদি। অমর তখন জ্ঞানরহিত। রাত্রি কাটিয়া গেল। সমস্ত রাত্রি সমস্ত দিন চারু অমরের পার্শ্বে বসিয়া রহিল এবং মাথায় ও-ডি-কলোন ও বরফ দিতে লাগিল। অতুল শরীরের অসুস্থতায় দাসীর ক্রোড়ে কাঁদিতেছিল। চারু মধ্যে মধ্যে তাহাকেও ক্রোড়ে টানিয়া লইতেছিল। প্রবাসে একা, চারু আকুল-মনে ভগবানকে ডাকিতে লাগিল।

সে রাত্রি কাটিয়া গেল। দুশ্চিন্তায় দুই দিনে চারুকে যেন কত দিনের রোগীর মত দেখাইতেছিল। বেলা আটটা বাজিলে দ্বারে গাড়ীর

শব্দ হইল। ছুটিয়া গিয়া চারু ডাকিল, "দিদি"—কিন্তু শ্যামাচরণ রায়কে দেখিয়া ঘোমটা টানিয়া সরিয়া আসিল। শ্যামাচরণ রায়ের পশ্চাতে সুরমা গাড়ী হইতে নামিয়া তাহার নিকটে গেলে চারু আবার উচ্ছ্বসিত-কণ্ঠে ডাকিল, "দিদি!" সুরমা বাধা দিয়া বলিল, "বিছানায় একা ফেলে রেখে এসেছ কেন?"

"একা নয়, ঝি আছে!"

"অতুল কেমন আছে?"

"ভাল।"

শ্যামাচরণ রায় রোগীর কক্ষে প্রবেশ করিলেন। চারু সুরমাকে আলিঙ্গন করিয়া ধরিয়া রুদ্ধকণ্ঠে বলিল, "কি হবে দিদি!"

"ভয় কি চারু! কোন ভয় নাই। আয় দেখিগে কেমন আছেন।"

উভয়ে কক্ষে প্রবেশ করিল। শ্যামাচরণ রায় অমরের নিকটে বসিয়া ডাকিলেন, "অমর!"

প্রভাতে অমর একটু সুস্থ হইয়াছিল, শ্যামাচরণের ডাকে চক্ষু মেলিয়া বলিল, "কাকা? এসেছেন? চারু টেলিগ্রাম করেছিল?"

"হ্যাঁ, এখন কেমন আছ অমর?"

"মাথায় বড় যন্ত্রণা, কথা কইতে কষ্ট বোধ হচ্ছে, ভাল নেই।"

অমর চক্ষু মুদিলে, শ্যামাচরণ চাকরকে ডাক্তার ডাকিতে আদেশ দিয়া বাহিরে গিয়া বসিলেন। অমর জল চাহিলে সুরমা নিকটে গিয়া জল দিল এবং ললাট স্পর্শ করিয়া জ্বরের উত্তাপ দেখিল। তারপরে চারুকে মৃদুস্বরে বলিল, "তুমি কিছু খেয়ে একটু ঘুমোও গে আমি বসে রইলাম।"

"তুমি? এখনো যে নাও নি, মুখে জল দাও নি দিদি!"

"আমি নিজের সময় বুঝে ঠিক করে নেব। বিন্দি এসেছে, তাকে

কাকার স্নানের আর খাওয়ার উদ্যোগ কর্‌তে বল গে, তোমার চোখ মুখ দেখে বুঝ্‌ছি, একটু না ঘুমুলে দাঁড়াতেই পার্‌বে না। তুমি একটু ঘুমিয়ে নাওগে যাও।"

চারু চলিয়া গেল। অমর মধ্যে মধ্যে যন্ত্রণায় ছটফট করিতেছিল। সুরমা জিজ্ঞাসা করিল, "মাথা কি টিপে দেব?"

"কে?"—চমকিত হইয়া অমর চহিল। সবিস্ময়ে বলিল, "তুমি? কখন এলে?"

"কাকার সঙ্গে এসেছি।"

"কাকার সঙ্গে? কই দেখিনি ত।" সুরমা উত্তর দিল না। একটা উত্তেজনার আকস্মিক আঘাত কাটিয়া যাওয়ার পর নিশ্চিন্ততার একটা শান্ত ছায়া অমরের রুগ্ন-মুখে ক্রমে ফুটিয়া উঠিল। ক্ষণেক পরে অমর বলিল, "আমি ভেবেছিলাম হয় ত তুমি আসবে না।"

"কেন?'

অমর আর উত্তর দিল না; কিন্তু সুরমাকে দেখিয়া তাহার প্রাণে যে মূর্ত্তিমতী আশার উদয় হইয়াছিল, ভরসার সঞ্চার হইয়াছিল, তাহা চাপিতে পারিল না, বলিল, "চারু তোমায় দেখেছে?"

"হ্যাঁ।"

"তুমি কতক্ষণ বসে আছ?"

"বেশীক্ষণ নয়।"

অমর চোখ বুজিয়া ধীরে ধীরে যেন নিজের মনে বলিল, "মনে হচ্ছে শীগ্‌গিরই সেরে উঠব।" সুরমা উত্তর দিল না, নীরবে মাথায় হাত বুলাইতে লাগিল।

ডাক্তার আসিয়া বলিল, "কোন ভয় নেই, তবে জ্বরের যেমন ধরণ তেমনি একটু ভোগাবে, হয় ত একুশ বাইশ দিনের কম জ্বরটা ছাড়বে

না। শুশ্রূষার একটু বেশী দরকার। ঘণ্টায় ঘণ্টায় যেন ঔষধগুলো ঠিক ঠিক পড়ে, পথ্য নিয়মমত দেওয়া হয়।"

শ্যামাচরণ বলিলেন, "সেজন্য আপনি ভাববেন না।"

কয়েক দিন ব্যারাম বৃদ্ধির মুখেই চলিল। জ্বরের বিরাম নাই, এক ডিগ্রী কমিলে তখনি দুই ডিগ্রী বাড়িয়া উঠে। সমস্ত শরীরে অসহ্য যন্ত্রণা, দিন রাত্রি নিদ্রা নাই, কেবল যন্ত্রণা ও ক্লান্তির জন্য সর্ব্বদা তন্দ্রার মত একটা মোহ রোগীকে আচ্ছন্ন করিয়া রাখে। সুরমা—তাহার যেমন ধরণ—আহার নিদ্রা ত্যাগ করিয়া রোগীকে লইয়া দিবারাত্রি কাটাইতে লাগিল। চারুকে অতুলের বিষয়ে সাবধান থাকিতে পুনঃ পুনঃ বলিয়া দিল। অগত্যা চারু অতুলকে লইয়া ব্যস্ত থাকিত। বিন্দু ঝি অন্যান্য সকলের তত্ত্বাবধান করিত।

রাত্রি প্রায় বারোটা। সমস্ত দিন সুরমার সাহায্য করিয়া ক্লান্ত শ্যামাচরণ রায় একটা কক্ষে ঘুমাইয়া পড়িয়াছেন। বাহিরে ভৃত্যের হস্তে টানাপাখার দড়ি শিথিল হইয়া গিয়াছে। সুরমা দেয়ালে হেলান দিয়া অমরের মুখের নিকটে নীরবে বসিয়া আছে। কক্ষে কেবল ঘড়ীর টিক্ টিক্ ধ্বনি গভীর নিস্তব্ধতা ভঙ্গ করিতেছে। পার্শ্ববর্ত্তী গৃহে অতুল বায়না লইয়া চারুকে এতক্ষণ অস্থির করিয়া তুলিয়াছিল, এক্ষণে তাহারাও নীরব হইয়াছে। সুরমা নীরবে বসিয়া কত কি ভাবিতেছিল; তাহার নিশ্চেষ্ট নয়নযুগল ক্রমশঃ তন্দ্রার ভরে ঢুলিয়া পড়িতেছে, আবার সচকিতে জোর করিয়া চাহিয়া, সে এক একবার রোগীর তপ্ত মস্তকে হাত বুলাইতেছে ও চক্ষু পরিষ্কার করিয়া ঔষধ দিবার সময় হইল কি না জানিবার জন্য ঘড়ীর দিকে চাহিতেছে।

সহসা একটা শব্দে সুরমার তন্দ্রার ঝোঁক একেবারে কাটিয়া গেল—দেখিল, অমর শয্যার উপরে উঠিয়া বসিয়াছে। ত্রস্তে

সুরমা রোগীর বাহুযুগল দুই হাতে ধরিয়া বাধা দিয়া বলিল, "ওকি, কোথা যাচ্ছ ?"

অমর জড়িত-স্বরে বলিল, "গঙ্গায় স্নান কর্‌ব ছেড়ে দাও, চারু !"

"শোও, শোও, মাথায় বরফ দিচ্ছি, বাতাস কর্‌ছি, শরীর ঠাণ্ডা হবে এখনি, শোও।"

"বরফ ? বাতাস ? না, গঙ্গায় নাইব, ছাড়।" বাধা প্রাপ্ত হইয়া অমর সহসা অত্যন্ত উত্তেজিত হইয়া উঠিল, "চারু—ছাড়, ছাড় বল্‌ছি আমায়। আমায় আটকাচ্ছ, কি হয়েছে আজ তোমার ?"

"তোমার কি হয়েছে, আমার কথা শুন্‌ছ না কেন ? চারু কাকে বল্‌ছ ?"

"কেন তোমায় ? কে তবে তুমি ? তুমি কে ?" সুরমা নিঃশব্দে শুধু অমরের চক্ষের পানে চাহিয়া তাহাকে বাধা দিয়া রাখিতেছিল। দেখিতে দেখিতে তাহার মনে হইল, ব্যারামের অপ্রকৃতিস্থতা ছাড়াও অমরের চক্ষে যেন আরও একটা কি ক্রমশঃ উজ্জ্বলতর হইয়া উঠিতেছে। সুরমা অমরকে তেমনি ধরিয়া রাখিলেও তাহার চক্ষু যেন আপনিই নত হইয়া পড়িল। অমর যেন একটু দম লইয়া বলিল, "তুমি ? আমার রোগের পাশেও সেই তুমিই ! সেই তেমনি করে যত্ন দিয়ে সেবা দিয়ে প্রাণপাত করে আমায় সুস্থ কর্‌বে—স্বাচ্ছন্দ্য দেবে আমায় ? কিন্তু কেন ? কেন তা দাও তুমি, আর আমিই বা তা কোন্ অধিকারে নিই ? কোন্ স্বত্বে, কি অধিকারে তোমার কাছে থেকে আমি এত নেব ? আর তুমিই বা কেন—কেন—" সুরমা জোরের সহিত অমরকে বিছানায় শোয়াইয়া দিয়া এক হাতে মাথার উপর বরফের ব্যাগ চাপিয়া ধরিল এবং অন্য হাতে সবেগে বাতাস করিতে লাগিল। ক্ষণেক চক্ষু মুদিয়া থাকিয়া অমর মৃদু মৃদু বলিতে লাগিল, "চারু—চারু—এস আমার কাছে।

বাতাস দাও, কাছে বস আমার। ছিঃ—তোমার একটুও বুদ্ধি নেই চারু! কার কাছ থেকে আমায় এত নেওয়াচ্ছ—নিজে নিচ্চ, তা কি বুঝ্‌তে পার না? যাকে কিছু দিই নি, তার কাছে—চারু—চারু—আমার আর ঋণ বাড়িও না, তুমি আমার সেবা কর—তুমি এস!” সুরমা চকিতে একবার দ্বারের পানে চাহিয়া দেখিল, সে যে ভয় করিতেছিল তাহাই ঘটিয়াছে, অমরের উত্তেজিত-কণ্ঠে জাগ্রত হইয়া চারু গৃহদ্বার পর্য্যন্ত আসিয়া সেইখানেই অচলভাবে দাঁড়াইয়া রহিয়াছে। সুরমা লজ্জায় চারুর পানে চাহিতে না পারিয়া মাথা নামাইল। ক্রমে ক্রমে নিস্তেজ হইয়া অমর নীরব হইলে, সুরমা আবার দ্বারের পানে চাহিয়া দেখিল, চারু তদবস্থাতেই মুখ নীচু করিয়া দাঁড়াইয়া আছে।

সুরমা মৃদুস্বরে ডাকিল, “চারু!” চারু মৃদুপদে গৃহে প্রবেশ করিয়া সুরমার পশ্চাতে দাঁড়াইল। সুরমা জিজ্ঞাসা করিল, “অতুল আর কাঁদে নি? ঘুমুচ্চে?”

“হ্যাঁ।”

“উঃ! যে ভয় পেয়েছিলাম এখনি চারু!” চারু জিজ্ঞাসুনেত্রে সুরমার পানে চাহিয়া মৃদু-স্বরে বলিল, “অসুখ কি খুব বেড়েছে তবে দিদি? নইলে তোমায় কেন এত—” বলিতে বলিতে দারুণ লজ্জার ভরে চারু মাথা নীচু করিল।

সুরমা আশ্বাস দিয়া বলিল, “মাথায় অনেকক্ষণ বরফ দেওয়া হয় নি, তাই মাথাটা গরম হয়ে উঠেছিল হঠাৎ, আর কিছু না।” কক্ষান্তরে অতুল কাঁদিয়া উঠায় সুরমা মৃদুস্বরে বলিল, চারু, তুমিই একটু পাখা কর, আমি ওকে থামিয়ে আসি।” হঠাৎ যেন অপ্রত্যাশিত আঘাতে ব্যথিত হইয়া দীন করুণ চক্ষে চাহিয়া চারু বলিল, “দিদি, ওঁর এই সময়ের কথাতেও তুমি কান দেবে?”

চারুর নির্ভরতা ও সলজ্জ ব্যাকুলতাপূর্ণ কণ্ঠস্বরে মুহূর্ত্তে সুরমার আত্মকর্ত্তব্যজ্ঞান ফিরিয়া আসিলে, কয়েক নিমেষের দুর্ব্বলতা এক মুহূর্ত্তেই অন্তর্হিত হইল। সুরমা বলিল, "তবে তুইই যা—ঘুম এসেছে দেখ্‌ছি একটু—কান্নার শব্দে ভেঙ্গে যাবে।"—চারু তেমনি নিঃশব্দ পদে চলিয়া গেল।

কিছুক্ষণ পরে শ্যামাচরণ আসিয়া রোগীর নাড়ী পরীক্ষা করিয়া সুরমাকে বলিলেন, "নাড়ীটা একটু পরিষ্কার বোধ হচ্চে। মা,তুমি একটু শোবে না?

"আমি বসে বসেই মধ্যে মধ্যে বেশ ঘুমিয়ে নিচ্ছি—এ রকমে ঘুমুতে আমার একটুও কষ্ট হয় না, আপনি আর একটু শুনগে। দিনে আপনার বড্ড বেশী পরিশ্রম হচ্চে, এর ওপর রাত জাগলে সইবে না।" শ্যামাচরণ চলিয়া গেলেন। তথাপি কথোপকথনের মৃদু গুঞ্জনে অথবা অতুলের ক্রন্দনের স্বরে অমর আবার জাগিল। আরক্ত চক্ষে সুরমার পানে স্থির-দৃষ্টিতে চাহিয়া চাহিয়া বলিল, "তবু?—তবু এসেছ?—পালিয়ে এলাম তবু নিস্তার নেই? দয়া কর—দয়া কর আমায়। আমার কাছে এস না—পারছি না আমি আর। যাও যাও, নয় ত আমায়ই যেতে দাও।"

অমরকে আবার অত্যন্ত বেগের সহিত শয্যা হইতে উঠিবার চেষ্টা করিতে দেখিয়া, সুরমাকে এবার তাহার সমস্ত বলটুকুই প্রয়োগ করিয়া অমরকে শয্যায় চাপিয়া ধরিয়া রাখিতে হইল। বাতাস করিবার বা মাথায় বরফ ব্যাগ ধরিবার উপায় রহিল না; কেননা সেই চেষ্টায় দুই হাত ত নিযুক্ত হইয়াই ছিল, উপরন্তু রোগের সে বিকলতাজনিত অস্বাভাবিক বল প্রতিরোধ করিতে রোগীর উপরে তাহার শরীরের ভরও কতকটা দিতে হইয়াছিল। কয়েক মুহূর্ত্ত কাটিয়া গেল, ধীরে ধীরে অমর আবার নিচেষ্ট হইয়া পড়িল, আবার তেমনি মৃদু মৃদু কয়েকবার উচ্চারণ করিল, "যেতে দিলে না? তবে তুমিও থাক—তবে আর যেয়ো না, আর যেতে পাবে না, এমনি থাক তবে!"

অমর সম্পূর্ণ নিশ্চেষ্ট হইলে সুরমা যখন আবার এক হস্তে বরফের ব্যাগ এবং অন্য হস্তে পাখা লইয়া রোগীর্ শিয়রের নিকটে সরিয়া বসিল, তখন তাহার সর্ব্বাঙ্গ কাঁপিতেছে। রোগের প্রাবল্যেই রোগীর প্রলাপ দেখা দিয়াছিল, তাহা বুঝিলেও সুরমা তাহার দেহ মন কেন যে এমন করিয়া কাঁপিতেছে তাহা সে নিজেই কিছুক্ষণ ধরিয়া যেন বুঝিয়া উঠিতে পারিল না। প্রলাপ অথচ প্রলাপ নয়—না জানি এ কিসের উত্তেজনা!

সুরমা শয্যাপার্শ্ব হইতে উঠিয়া মাথায় হাতে মুখে শীতল জল দিল এবং গৃহস্থিত আলোকরশ্মিও ঈষৎ কমাইয়া তাহার পরে ভৃত্যের হস্তের টানাপাখার শিথিল রজ্জুটায় সজোরে একটা টান্ দিল। তাহার কার্য্য-সম্বন্ধে গৃহমধ্য হইতেই নিঃশব্দে তাহাকে সচকিত করিয়া দেওয়ায় বহির্দেশস্থিত অপ্রস্তুত ভৃত্যের সবেগ রজ্জু-আকর্ষণে গৃহমধ্যে হু হু বায়ু চলিতে লাগিল। সুরমা আবার নিঃশব্দে পূর্ব্বের মতই অবিচলিত ভাবে অমরের শিয়রে স্থান গ্রহণ করিল।

ক্ষণ-পরে চারু আবার আসিয়া নীরবে শয্যার একপার্শ্বে বসিল। তখনো তাহার মুখের পাণ্ডুবর্ণ ঘুচে নাই; চারুর দীন ভীত চক্ষু দেখিয়া সুরমা একটু ব্যথিত হইল, বুঝিল পূর্ব্বের মত ব্যবহারে না চলিলে চারুর এ লজ্জার বেদনা মুছিবে না। বিকৃতমস্তিষ্ক রোগীর এ ক্ষণিক উত্তেজনাটা ধর্ত্তব্যের মধ্যে না আনাই উচিত এবং সে সময়ও এখন নয়। সুরমা আবার অবিচলিতভাবে আপনার কর্ত্তব্যে মন দিল। অমরের ললাট অল্প অল্প ঘামিতেছে দেখিয়া রুমাল দিয়া মুছাইয়া দিতে দিতে দেখিল, অমর জাগিয়া উঠিয়া চাহিতেছে, চক্ষের দৃষ্টি অনেকটা পরিষ্কার। তখন গবাক্ষপথের ছিদ্র দিয়া তরুণী উষার আলো গৃহমধ্যে প্রবেশ করিতেছিল। সুরমা মৃদুস্বরে প্রশ্ন করিল, "এখন কেমন আছ?"

"ভাল বোধ হচ্ছে। তুমি কি একাই সমস্ত রাত ব'সে আছ?"

সুরমা মৃদুস্বরে উত্তর দিল, "না, চারু ত রয়েছে—ওদিকে কাকা এসেছিলেন! মাথাটা একটু ভাল বোধ হচ্চে!"

"হ্যাঁ, কিন্তু বড় দুর্ব্বল বোধ হচ্চে—কথা কইতে পাচ্চি না।"

সুরমা তাহার ললাটে হস্ত রাখিয়া বলিল, "তবে কথা কয়োনা—আরও একটু ঘুমোও।"

অমরের প্রকৃতিস্থ কথাবার্ত্তায় এবং সুরমারও ভাবের কোন ব্যত্যয় না দেখিয়া নিশ্চিন্ততার নিশ্বাস ফেলিয়া চারু গৃহকর্ম্মে চলিয়া গেল এবং সুরমাও অন্তরে অন্তরে যেন একটা স্বস্তির নিশ্বাস ফেলিল। অমরের রাত্রির সেই সকল অসম্বন্ধ কথাবার্ত্তায় তাহার কেমন একটু ভয় হইয়াছিল। সেগুলা কেমন যেন লাগিয়াছিল। এখন বুঝিল—সেগুলা রোগের প্রলাপ মাত্রই বটে। অমরের পূর্ব্বভাবের কোন ব্যতিক্রম না দেখিয়া সুরমার সে বিশ্বাস দৃঢ়তরই হইল।

সুরমার আদেশমত অমর পুনর্ব্বার চক্ষু মুদ্রিত করিলে সুরমা উঠিয়া জানালা দরজা খুলিয়া দিল। দীপ নিবাইয়া দিয়া শয্যার উপরে আসিয়া বসিয়া দেখিল, অমর পুনর্ব্বার ঘামিতেছে, সুরমা রুমালে অমরের ললাট মুছাইয়া দিয়া ধীরে ধীরে পাখা নাড়িতে লাগিল। তখন তাহার নিজের চক্ষুও তন্দ্রায় আচ্ছন্ন হইয়া আসিতেছিল। সুরমা সহসা পাখাটায় ঈষৎ আকর্ষণ অনুভব করিয়া চাহিয়া দেখিল, অমর কম্পিত-হস্তে পাখা আকর্ষণ করিতেছে। সুরমা বলিল, "কেন?"

"তুমি বোধ হয় সমস্ত রাত জেগেছ—আর বাতাসে দরকার নেই।" সুরমা পাখা রাখিল।—"সমস্ত রাত একা কেন জাগ? আর কাউকে খানিক খানিক ভার দিও। আমি এখন বেশ আছি—তুমি শোও গে।"

সুরমা চক্ষু পরিষ্কার করিয়া বলিল, "এখন কি আর শোওয়া হয়—বেলা হয়ে গেছে।" তার পর ঔষধ ঢালিয়া সেবন করাইয়া টেম্‌পারেচার লইয়া

দেখিল জ্বর অত্যন্ত কম। শ্যামাচরণকে ডাকাইয়া ডাক্তারকে ডাকিতে বলিল। ডাক্তার আসিয়া বলিল, "আর চিন্তা নাই—শীঘ্রই বিজ্বর হবেন; কিন্তু আজ বেশী সাবধান থাকতে হবে। ঠিক সময়মত পথ্য ঔষধ যেন পড়ে।" রাত্রে চারু বা অন্য কাহাকেও জাগিতে আদেশ দিয়া অমর ঘুমাইল। শ্যামাচরণ ও চারু উভয়েই সুরমাকে বিশ্রাম করিতে অনুরোধ করিল! সুরমা বলিল, "আজ কোন মতেই নয়। কাল থেকে হবে।"

ক্রমশঃ অমর আরোগ্য হইতে লাগিল। শ্যামাচরণ সুরমাকে বলিলেন, "জান ত মা, কি রকম অবস্থায় সব ফেলে এসেছি। এখন সে সব দেখার দরকার হবে। আর কোন ভয় নাই, নিয়ম যত্নের কথা তোমায় কি শিক্ষা দেব। এখন যদি বল, আমি বাড়ী যাই।" সুরমা ও অমর উভয়েই সম্মতি দিলে সমস্ত বন্দোবস্ত করিয়া দিয়া তিনি দেশে চলিয়া গেলেন।

ব্যারামে অমর অত্যন্ত দুর্ব্বল হইয়া পড়িয়াছিল, কিছুদিন শয্যা হইতে উঠিতেই পারিত না। অতুল ও সংসার লইয়া চারু ব্যস্ত, সময়ে সময়ে এক একবার অমরের নিকট আসিয়া বসিত মাত্র। চিরদিনই সে সুরমার উপরে সমস্ত ভার দিয়া নিশ্চিন্ত। রোগীর পরিচর্য্যায় সে নিজেকে অত্যন্ত অক্ষম জ্ঞান করিয়া দূরে থাকিত।

প্রবাসে সেই সঙ্গীহীন ক্লান্ত অবসন্ন রোগশয্যায় অমরনাথের একমাত্র সঙ্গী সুরমা। পরিচর্য্যা করিতে, শুশ্রূষায়, যন্ত্রণা নিবারণ করিতে, রোগ-ক্লান্ত প্রাণে আনন্দসঞ্চার করিতে, অবসন্ন হৃদয়ে উৎসাহের অঙ্কুর রোপণ করিতে, মিষ্ট আলাপে সঙ্গীহীনতা দূর করিতে, অমরনাথের তখন সুরমাই একমাত্র আশ্রয়। প্রাণ যখন অত্যন্ত দুর্ব্বল হইয়া পড়ে, তখন মানুষের অন্তরে অপরের স্নেহ লাভ করিতে, স্নেহময় আত্মীয়ের সঙ্গসুখ উপভোগ করিতে ঐকান্তিক ইচ্ছা জন্মে। তখন যে ভালবাসা অন্যসময়ে কখনো [illegible]ক্ষেও পড়ে না বা মনের কোণেও আসে না, সেই ভালবাসা বা

স্নেহও যেন অন্তরে অন্তরে শত শাখা বিস্তার করিয়া বাড়িয়া উঠে। চিরদিনের অনুর্ব্বর ক্ষেত্রে পতিত স্নেহবীজও এই হৃদয়ধারা সিঞ্চনে সহসা অঙ্কুরিত ও পল্লবিত হইতে থাকে। সংসারের জটিল পথে সুস্থ সরলতার দিনে যে স্নেহ শ্রদ্ধা বা ভক্তি, হৃদয়ের গুপ্ত গুহায় জন্মিয়া, সেইখানেই অপ্রকাশ্যরূপে বাস করে ; সেই পরম দুর্ব্বল অবস্থায়, এই রুগ্নশয্যায়, এই সম্পূর্ণ পরমুখপেক্ষিতার দিনে, তাহা যেন শত স্রোতে নির্গত হইয়া সেই শ্রদ্ধেয় বস্তুটিকে বা প্রীতির পাত্রটিকে নিষিক্ত করিতে চায় ; আশ্রয়-স্থানটিকে ব্যগ্রবাহু বিস্তারিত করিয়া ধরিয়া নিজের হৃদয়ের স্নেহ ব্যাকুলতা ও আশ্রয়-প্রার্থী ভাবটি বুঝাইয়া দিতে চায়। দুর্ব্বল মন স্নেহ পাইতেও যেমন ব্যগ্র, স্নেহ জানাইতেও তেমনি ব্যাকুল হইয়া উঠে।

তখন সন্ধ্যা হইয়াছে। মুক্ত বাতায়ন দিয়া পুষ্পের মৃদু সৌরভ কক্ষটি আমোদিত করিতেছিল। অমরনাথ শয্যায় শুইয়া আছে, সুরমা এক পার্শ্বে বসিয়া তাহাকে কৃষ্ণকান্তের উইল পড়িয়া শুনাইতেছে! সম্মুখস্থ টি-পায়ার উপরে আলোক জ্বলিতেছে। অমর নিবিষ্ট-মনে শুনিতেছে। সে যে এ পুস্তক পড়ে নাই তাহা নয়, তথাপি শক্তিহীন ক্লান্ত মস্তিষ্কে অনন্যোপায় অবসরে বহুবার-পঠিত পুস্তকও অত্যন্ত মিষ্ট লাগিতেছিল। চারু ক্ষণেক শুনিয়া বলিল, "আর পড়ো না দিদি, শুন্‌তে বড় কষ্ট হয়।" সুরমা পুস্তক নামাইল। অমর বাধা দিয়া ব্যগ্রকণ্ঠে বলিল, "না না, আর একটু।"

"তবে তোমরা পড়, আমি অতুলের কাছে যাই, এত দুঃখ আমি ভালবাসি না।" চারু উঠিয়া গেল। সুরমা পড়িতে পড়িতে চাহিয়া দেখিল, অমরের চক্ষে আলোক লাগাতে সে হাত দিয়া চক্ষু আড়াল করিতেছে ; কিন্তু এমনি তন্ময় অবস্থা যে আলো সরাইতে বলিতেও মনে হইতেছে না। সুরমা মৃদু হাসিয়া বলিল, "চোখে আলো লাগ্‌ছে, সেটাও বুঝি অন্যে হুঁস্ করিয়ে দেবে? বল্‌তে মনে হয় না?"

অমর হাসিল। সুরমা আলোক সরাইয়া লইয়া বলিল, "দুর্ব্বল মাথায় বেশীক্ষণ একদিকে মন রাখা ভাল নয়। আজ পড়া ক্ষান্ত থাক্ না।"

"আর একটু পড়।"

সুরমা পড়িতে আরম্ভ করিল। হৃদয়দ্রাবী রচনায় তাহার কঠিন চক্ষেও জল আসিয়া পড়িল। তখন চোখ মুছিয়া কণ্ঠ পরিষ্কার করিয়া সুরমা বলিল, "আজ থাক্।"

অমরও চোখ মুছিয়া বলিল, "তবে থাক্।"

"রাত্রি আটটা বাজে, অন্যমনস্কে এখনো জানালা বন্ধ করি নি" বলিয়া সুরমা উঠিতে গেল, অমর সহসা তাহার হাত ধরিয়া বাধা দিয়া বলিল, "আর একটু খোলা থাক, বড় সুগন্ধ আস্‌ছে। একটু গল্প কর।"

"কি গল্প কর্‌ব ?"

"যা হয়—তা বলে বাঘের শেয়ালের নয়।"

"তা ভিন্ন আমাদের বিদ্যার আর কতটুকু দৌড় বল ? তাই শোনো ত বল্‌তে পারি।"

"আচ্ছা আর একটা গল্প বল। আজ তোমার বাবা পত্র লিখেছেন —কি লিখেছেন্ ?"

"সে অনেক কথা—আমি তাঁর কাছে এখনো যেন ছেলেমানুষ। নানা রকম লিখেছেন, শেষে বলেছেন, আরও কিছুদিন তোমার অপেক্ষা কর্‌ব।"

অমর ক্ষণেক নীরবে বসিয়া বলিল, "কি উত্তর দেবে ভাব্‌ছ ?"

"এখনো ভাবিনি, পরামর্শ দাও না, কি উত্তর দেব ?"

"লেখ—আমার যাবার উপায় নেই।"

সুরমা মৃদু হাসিয়া বলিল, নিতান্ত ছেলেমানুষের মত কথা। যদি বলেন হাত পা সবই আছে—উপায় নেই কেন ?"

"হাত পা ত সবারি আছে, তাই বলে কি যাওয়া যায়? চারু কি এখন যেতে পারে?"

সুরমা হাসিল। "চারু আর আমি? এ যে নিতান্ত ছেলেমানুষের মত কথা।"

"ছেলেমানুষের মত কথা নয়—অতুলকে ফেলে, আমাদের ফেলে এখন তুমি যেতে পার?" সুরমা মস্তক অবনত করিল। এ কথার উত্তর দেওয়া উচিত কি না ক্ষণেক ভাবিল। তাহাকে নীরব দেখিয়া অমর পুনর্ব্বার জিজ্ঞাসা করিল, "যেতে পার?"

সুরমা একটু হাসিল। "তুমি কি বল? যেতে পারি, কি পারি না?"

অমর একটু ভাবিয়া বলিল, "পার।"

"তবে পারি।"

অমর হাসিয়া বলিল, "আমি কিন্তু আন্তরিক বলি নি, তুমি কি বল বুঝতে বলেছি।"

"এতেও আন্তরিক মৌখিক আছে না কি? যাক্, এখন ত বুঝ্‌লে?"

"বুঝেছি।"

"কি বুঝলে?"

"ঠিক বলব?"

"বল।"

"যেতে পার না।"

সুরমা হাসিয়া বলিল, "কেন!"

"কেন তা বল্‌তে পারি না। এমনি মনে হয়।"

"মনের কথা বিশ্বাস করা ভাল নয়, মন মানুষকে অনেক ভুলও বলে।" বলিতে বলিতে সুরমা উঠিয়া জানালা রুদ্ধ করিল।

তাহাকে প্রস্থানোন্মুখ দেখিয়া অমর বলিল, "যাও যে?"

"দেখি, চারু কোথায় গেল।"

আরও কয়েক দিনে অমর বেশ সুস্থ হইয়া উঠিল। সুরমা বলিল, "যদি বাড়ী যেতে চাও ত চল যাওয়া যাক্।"

অমর বলিল, "আর কিছুদিন পরে।"

"তবে আমি যাই।"

অমর একবার তাহার পানে চাহিয়া গম্ভীর-মুখে বলিল, "তোমার ইচ্ছা।"

সুরমা একটু ব্যঙ্গের প্রলোভন ত্যাগ করিতে পারিল না। "আস্বার সময় কি আমার ইচ্ছায় এসেছিলাম ?"

চারু বলিল, "বল ত দিদি !"

অমর গম্ভীরভাবে পদচারণা করিতে লাগিল। সুরমা হাসিয়া বলিল, "দোহাই তোমাদের—সামান্য কথায় অত দোষ ধ'রো না, তাহলে বাঁচ্‌ব না।"

বৈকালে অমরনাথ উদ্যানে একখানা বেঞ্চের উপর বসিয়া এই কথা মনে মনে আলোচনা করিতেছিল। সে যে কি এক উদ্‌ভ্রান্ত ভাবের হস্ত হইতে নিস্তার পাইতে পলাইয়া আসিয়াছিল, তাহা কাহাকেও বলিবার নয়; কিন্তু অদৃষ্ট বিরোধী হইয়া আবার সেই আবর্ত্তের মধ্যেই তাহাকে টানিয়া ফেলিল। এখন ! এখন আর উদ্ধার পাইবার তাহার শক্তি নাই, ইচ্ছাও নাই। এখন সে সেই ঘূর্ণাবর্ত্তকেই প্রাণের সর্ব্বোত্তম সফলতা বলিয়াই তাহাতেই নিমগ্ন হইতেছে। এ দুর্দ্দান্ত প্রবাহ হইতে আর তাহার নিস্তার কোথায় ? নিস্তার পাইবারও বুঝি কামনা নাই।

অতুলকে লইয়া সুরমা ও চারু আসিয়া একখানা বেঞ্চে বসিল। অমর বলিল, "এতক্ষণে বুঝি সময় হ'ল ? আমি বেচারী এখানে একা পড়ে রয়েছি, আর তোমরা দিব্যি জমাচ্ছিলে।"

চারু উত্তর দিল, "তোমায় আমাদের কাছে যেতে কে বারণ করেছিল ? গেলেই পার্‌তে।"

সুরমা বলিল, "কেন, বইটই কিছু পড়লেও ত পার, একা পড়ে থাক্‌বার দরকার ?"

"সে অন্য সময়, এ সময়টা গল্পের জন্য নির্দ্দিষ্ট।"

সুরমা হাসিয়া বলিল, "বাড়ী গিয়ে ওরকম 'এলো, মার্কণ্ডি' গল্পের পাট্‌ উঠিয়ে দেবো।"

"সেই ভয়েই ত বাড়ী যেতে চাচ্চি না। এ-রকমে যদ্দিন চলে।"

বসিয়া থাকা শ্রীমান্‌ অতুলচন্দ্রের মনঃপুত হইল না। তিনি সুরমাকে ধরিয়া টানাটানি বাধাইলেন। অমর বিরক্ত হইয়া বলিল, "ওটা বড় ত গোলমাল বাধালে। ওকে ঝির কাছে দিয়ে এসো।" সুরমা চলিয়া গেল। অমর ও চারুতে বহুক্ষণ কথাবার্ত্তার পর অমর বলিল, "কই আর আসে না যে ?"

"চলে গেল হয় ত, নয় ত অতুল আস্‌তে দিচ্চে না। আমি ডেকে আনি।"

চারু চলিয়া গেলে অমর অধীরভাবে পদচারণা করিতে লাগিল। কিছুক্ষণ কাটিয়া গেল, তথাপি সুরমা বা চারু কেহই আসিল না দেখিয়া অমরও গৃহের দিকে চলিয়া গেল এবং ধীরে ধীরে সুরমার কক্ষে প্রবেশ করিয়া দেখিল, সুরমা একখানা পত্র লিখিতেছে। অমর নিঃশব্দে পশ্চাৎ হইতে কলম টানিয়া লইল। চমকিত হইয়া সুরমা ফিরিল, হাসির সঙ্গে সঙ্গে তাহার গণ্ড আরক্ত হইয়া উঠিল ; বলিল, "ওকি ?"

"আমরা হাঁ করে বসে রয়েছি, আর ঘরে এসে আরাম করে বসে পত্র লিখ্‌ছেন, বেশ লোক ত !"

"কাজের চিঠি। পত্র লেখ্‌বারও ত সময় চাই ?"

"কেন আমি কি তোমার সব সময় জুড়ে বসে থাকি? অন্য সময়ে লিখ্‌লেই হয়।"

"আচ্ছা, কাল থেকে তাই হবে। আজ যাও।"

"তুমি লেখ, আমি বস্‌ছি।"

"না, তা হবে না!"

"কাকে লিখ্‌ছ?"

"কাকাকে।"

"দেখি," বলিয়া অমর পত্রখানা টানিয়া লইল এবং সুরমার ক্রোধ-মিশ্রিত বারণ উপেক্ষা করিয়াও পড়িয়া ফেলিয়া গম্ভীর-মুখে দাঁড়াইয়া রহিল। সুরমা রাগ করিয়া বলিল, "পরের পত্র পড়া ভারি দোষ।"

"দোষ হোক্—আমায় বাড়ী যেতে লিখ্‌তে কাকাকে এত অনুরোধ কেন? এখানে তোমার এত কি অসুবিধা হচ্চে?"

সুরমা অপ্রতিভ হইয়া নীরবে রহিল।

"কি অসুবিধা অনুগ্রহ করে বল্‌লেই পার। বল না কি অসুবিধা?"

"অসুবিধা কিছুই নয়।"

"তবে বাড়ী যেতে এত আগ্রহ কেন?"

"এমনি।"

"এমনি নয়। আমি বুঝেছি।"

সুরমা অমরের মুখপানে চাহিয়া বলিল, "কি?"

"আমার উপর রাগ করেছ।"

ক্ষীণ হাসিয়া সুরমা বলিল, "তবু ভাল।"

"তবু ভাল নয়। তোমার যদি অপছন্দের কাজ কিছু করে থাকি, বারণ কর না কেন? আমি তখনি সাবধান হই।" কথাটা এমন কিছু নয়—অতি সাধারণ কথা, কিন্তু অমরের কণ্ঠস্বরে সুরমার যেন উত্তর দিবার

শক্তি কমিয়া আসিতে লাগিল। অমর পুনর্ব্বার বলিল, "তুমি যে ভাব্‌ছ আমি বুঝিনি তা নয়, বুঝেছি; কিন্তু জিজ্ঞাস্য এই যে, তোমার এতে ক্ষতি কি? আমরা যদি এই তুচ্ছ আমোদে খানিক তৃপ্তি পাই, এটুকু যদি আমাদের এত ভাল লাগে, তোমার তাতে এত অনিচ্ছা কেন?" সুরমা কি উত্তর দিবে? তাহার মাথা কেমন করিতেছিল, চিরদিন আত্মসম্বরণে অভ্যস্ত হইয়াও আজ আর তাহার বাক্যস্ফূর্ত্তি হইতেছিল না। এরূপ প্রশ্নে কি কোন কঠিন উত্তর দেওয়া যায়? অমর সহসা তাহার হাত ধরিয়া ফেলিল, প্রায় রুদ্ধকণ্ঠে বলিল, "আমি আজ ক'দিন হ'তেই তোমায় একথা জিজ্ঞাসা কর্‌ব ভাব্‌ছি। বল, উত্তর দাও। আমি ত বেশী কিছু চাই না, বা চাইবার অধিকারও রাখিনি—এতটুকু ঘনিষ্ঠতা বা এ সঙ্গটুকু ত দূরসম্পর্কীয় আত্মীয়ও পেতে পারে, তাহ'তেও কি আমি পর? আমায় কি সেটুকুও দেওয়া চলে না? এটুকু পাবারও কি যোগ্য নই আমি?" এ ত সেই উন্মত্ততা—সেই প্রালপ, যাহা সেই রোগশয্যায় অমরের চক্ষে দেখিয়া ও মুখে শুনিয়া সুরমা দেহমনে কাঁপিয়া উঠিয়াছিল। আবার কি সেই বিকার সুস্থ অমরকেও আজ অধিকার করিয়াছে? কিন্তু না, অমরের চক্ষে, ব্যবহারে, বাক্যে, সেই রকমেরই একটা জিনিসের আভাস যেন সে কিছুদিন হইতেই পাইতেছে। ভক্তি, শ্রদ্ধা, পূজা আগ্রহ এবং তাহারও অতীত কি একটা যেন! কি—এ? এ কি তবে তাহাই? এই অসময়ে অপ্রত্যাশিত অযাচিতভাবে এ কি তাহাই আসিল? কিন্তু কেন? ছি ছি—কেন আর? সুরমা দেখিল আর চুপ করিয়া থাকা চলে না। তথাপি হাতখানা টানিয়া লইয়া যথাসাধ্য প্রকৃতিস্থভাবে বলিল, "পাগল হয়েছ নাকি?"

অমর অগ্রসর হইয়া আবার তাহার হাতখানা ধরিয়া ফেলিয়া উত্তেজিত-কণ্ঠে বলিল, "হাঁ হয়েছি। উত্তর দাও।"

সুরমা হাত টানিয়া লইয়া এতক্ষণে সরিয়া দাঁড়াইল। গ্রীবা উন্নত করিয়া, স্থিরোজ্জ্বল-চক্ষে অমরের পানে চাহিয়া, অকম্পিত কণ্ঠে বলিল, "না, তোমায় সেটুকুও দেওয়া চলে না, পর হতেও তুমি পর। জান না কি যে, নিকটতম দূরে গেলে সবচেয়ে পর হয়? কিন্তু তবু যে আমি তোমায় স্নেহ মমতা করি, তা জেনো কেবল অতুল আর চারুর জন্যে। তারাই আমার সব।"

"জানি—জানি তা।—তবু—তবুও—আমি কি কিছুই প্রত্যাশা করতে পারি না? বিন্দু—বিন্দুমাত্রও? আমি যাই হই—যত বড় পাপিষ্ঠই হই—তবুও তোমায় আমায় যে সম্বন্ধ তা কি উল্টাতে পারবে কেউ? তবে কেন আমি আমার দাবীটুকু—না না, তা বলিনি—আমি বলতে চাই যে, অতি দূরস্থ লোকের সঙ্গেও যেটুকু ঘনিষ্ঠতায় দোষ হয় না, আমি কি তারও অযোগ্য?"

"হাঁ, তারও অযোগ্য। শুধু চারুর জন্যে তোমার সঙ্গে আমার এ ঘনিষ্ঠতা। আমি ত দূরেই যেতে চেষ্টা করেছি, তা কি বোঝ নি? কেবল সেই আমায় টেনে এনেছে। জগতে তোমার চেয়ে পর আর আমার কেউ নয়।"

অমর মুহ্যমানভাবে পুনর্ব্বার সুরমার নিকটস্থ হইল। পুনর্ব্বার তীব্রদৃষ্টিতে তাহাকে স্তম্ভিত করিয়া সুরমা সে কক্ষ ত্যাগ করিয়া চলিয়া গেল।

সুরমা নির্জ্জন স্থানে গিয়া বসিল। তাহার প্রতি অদৃষ্টের এ কি উপহাস? পূর্ব্বে একদিন সে তাহার উন্মুখ তরুণ হৃদয়ে আঘাত পাইয়া, পূর্ণবলে অমরকে প্রতিঘাত করিতে গিয়াছিল, কিন্তু তখন ত তাহাকে কিছুমাত্র বিচলিত করিতে পারে নাই; কিন্তু আজ এ কি হইল! আজ যে সে বাসনার তাপহীন অম্লান হৃদয়ের ঐকান্তিক স্নেহই অমরের দিকে

প্রসারিত করিয়া দিয়াছে। আজ আবার এই অচিন্ত্যপূর্ব্ব ঘটনা কেন ঘটিল? প্রথমযৌবনের ব্যাকুল বাসনা ত কোন্ দিন অমরের প্রস্তরকঠিন নির্ম্মম ব্যবহারে প্রতিহত হইয়া হৃদয়ের গুপ্ত অন্ধকারে লুকাইয়াছে। আজ এতদিন পরে সেই রুদ্ধ-গৃহে এ আঘাত কেন? আঘাতকারীই বা কে? সেই ব্যক্তি, অথচ সে নয়, সুরমার সে যে এখন স্নেহাস্পদ আত্মীয়! ভগ্নার অধিকারে যে তাহার বুক জুড়িয়া বসিয়াছে, সে যে তাহারই স্বামী। লজ্জায় সুরমার আপাদমস্তক রঞ্জিত হইল। এ কি বিড়ম্বনা!

উত্তর কি দেওয়া চলিত না? বলা কি যাইত না, "আজ তুমি আমায় যাহা দিতে আসিয়াছ, তাহা ইতিপূর্ব্বে কোথায় ছিল? আমার নবীন বাসনাময় তরুণ-যৌবনের প্রথম আগ্রহ যে অন্ধের মত চাহিয়া দেখে নাই বা দেখিতে ইচ্ছা করে নাই, সেই তুমি! সেই অবিচারক তুমি! তোমার কি আজ এ প্রগল্‌ভতা সাজে? আমার জীবনের ব্যর্থতার জন্য দায়ী কে? যাহা আমার নিকট হইতে কাড়িয়া লইয়া অন্যের চরণতলে উপহার দিয়াছিলে, তাহাই আবার আজ আমায় দিতে চাও? ছি ছি! তোমার লজ্জা করে না? যাহার প্রথম জীবন এমন সঙ্কটে কাটিয়া গিয়াছে, আজ এতদিন পরে আবার তাহাকে আশ্রয় করিতে তোমারও কি সঙ্কোচ হয় না? সে এখন আত্মনির্ভরশীল, আপনার নূতন পথ সে আবিষ্কার করিয়া লইয়াছে—তোমায় আর ত তাহারও আবশ্যক নাই। তুমি যাও।" কতবার এ উত্তর সুরমার কণ্ঠে আসিয়াছিল, কিন্তু সে ওষ্ঠে আসিতে দেয় নাই। সে বুঝিত, এ উত্তরেও কতখানি বিষ মিশ্রিত আছে। যখন সে আকাঙ্ক্ষা নাই, তখন তাহার উল্লেখ আর কেন? আর কাহার উপরে এ বিষ প্রয়োগ? এই সরলা বিশ্বস্ত-হৃদয়া মমতাময়ীর সর্ব্বস্বের উপর। তাই সে অমরকে এ বিষ দিতে পারে নাই।

ছি, ছি, চারু যদি বুঝে! সুরমা ললাটের ঘর্ম্ম মুছিল। ইহা অপেক্ষা

লজ্জার কথা সুরমার আর নাই। চারুর স্বামীর উপরে আর ত সুরমার অভিমান নাই, রাগ নাই, তাহাকে আঘাত করিতে আর ত তাহার হাত উঠে না। তবে আজ এ কি বিড়ম্বনা? সে ত চারু এবং অতুলের সঙ্গে অমরকেও স্নেহবেষ্টনে টানিয়া লইয়াছিল। আজ তাহার বিশ্বস্ত-হৃদয়ে আবার অমরের এ কি দংশন! চারু যদি মনে করে ইহা সুরমার ইচ্ছাকৃত! সুরমা আসনের উপর শুইয়া পড়িয়া দুই হাতে মুখ ঢাকিল।

সমস্ত রাত্রি সে চিন্তার মর্ম্মভেদী দংশন সহ্য করিতে লাগিল। উপায় কি? উপায় কি? পলাইলে যদি চারু সন্দেহ করে? অমরেরও সে যেরূপ অধীরতার আভাস পাইয়াছে, তাহাতে পলাইলেও হয় ত চারু অবিলম্বে তাহা বুঝিবে। সে সম্মুখে না থাকায় হয় ত বিকৃতভাবেই বুঝিবে। যাওয়া হইবে না, নিকটে থাকিয়াই যাহাতে এ লজ্জা ক্ষালিত হয় তাহার উপায় করিতে হইবে। রাত্রিশেষে ক্লান্ত সুরমা ঘুমাইয়া পড়িল; কিন্তু স্বপ্নেও সে এ চিন্তার হাত হইতে নিস্তার পাইল না।

## সপ্তদশ পরিচ্ছেদ

সকলে মুঙ্গের হইতে দেশে ফিরিয়াছে। নিজ-স্থানে গিয়া সুরমা যথাসাধ্য সাবধান হইবার চেষ্টা করিতে লাগিল। বুঝিল, তাহার বুঝিবার ভুল হইয়াছে, দূরত্ব রাখাই উচিত। অমরের সঙ্গে আর ঘনিষ্ঠতা রাখিলে, বা স্নেহ প্রকাশ করিলে হয় ত এখন বিপরীত ফল ফলিবে। সম্পর্কই যে মন্দ তাহা এতদিন তাহার মনে হয় নাই। সুরমার নিয়তির নির্দ্দেশে সর্ব্বদা তাহাকে অসরল-পথেই চলিতে হইবে, একা একা জগতের নিকট হইতে স্বতন্ত্র হইয়াই থাকিতে হইবে, ইহাই তাহার বিধিলিপি। ইহাতে আরও একটা আশার কথা এই যে, তাহার পূর্ব্বের মত কুটিল ব্যবহারে

অমর হয় ত নিজের এই ক্ষণজাত দুর্ব্বলতা সংশোধিত করিয়া লইতেও পারে। সুরমা দৃঢ়সঙ্কল্প হইল।

সুরমা অমরের সহিত বাক্যালাপ বা সাক্ষাৎ পর্য্যন্ত বন্ধ করিয়া দিল। চারুর সহিতও আমোদ বা তাহাদের দ্বিপ্রহরের অবসরের মিষ্ট আলাপে তেমন যোগ দিল না। সমস্ত দিন নূতন নূতন উদ্ভাবিত গৃহকার্য্যে তাহার দিন কাটিয়া যাইতে লাগিল। কেবল অতুল যখন গিয়া তাহাকে জড়াইয়া ধরিত, তখনি সে আত্মবিস্মৃত হইতে বাধ্য হইত। চারু সর্ব্বদা তাহাকে এজন্য অনুযোগ করিত। সুরমা হাসিয়া উড়াইয়া দিয়া বলিত, "বেশী মনোযোগ না দিলে সংসার ভাল টিকে না।" শ্যামাচরণ তাহাকে কোন পরামর্শ জিজ্ঞাসা করিলে বলিত, "আমায় ওর মধ্যে আর টান্‌বেন না, যা পারেন করুন, না পারেন পড়ে থাক্।" সুরমার চিত্ত বিক্ষিপ্ত হইয়াছে বুঝিয়া, তিনি আর কিছু বলিতেন না, যাইতেও পারিতেন না।

সুরমা মনে মনে অমরকে ঘৃণা করিতে চেষ্টা করিতে লাগিল। তাহার মনে হইল, ইহা অতিশয় নির্লজ্জ-হৃদয়ের কাজ। যাহার চরিত্রে দৃঢ়তা নাই, সে মানুষ কিসের? যে চারুর জন্য পূর্ব্বে অমর কতদূর পর্য্যন্ত সহ্য করিতে উদ্যত হইয়াছিল, সেই চারুর সঙ্গে এখন তাহার এই কপটতা! যদি অমরের মনে অন্যের চিন্তা উদিত হয়, তাহা কি বিশ্বাসঘাতকতা নয়? অমরের মূর্ত্তি মনে মনে সম্মুখে আনিয়া সুরমা সভ্রূভঙ্গে তাহাকে বলিল, ছি ছি, তুমি এত হীন!

প্রথম যৌবনের দুর্দ্দম আবেগে মানুষ কেবল এক দিকে লক্ষ্য রাখে, জীবনের তৌলদাঁড়ির একধারে ঝোঁক দেয়, কিন্তু সেই তুলাদণ্ডধারী কালপুরুষের হস্তে একদিকে সামান্য একটি তিলও বেশী যাইবার উপায় নাই। সেই একটি তিলের পরিবর্ত্তে অন্য দিকে অপর তিলটি সঞ্চিত হইতে মুহূর্ত্তও দেরী হয় না। অন্ধ-মানব, জীবনের প্রথম আবেগের বশে,

সদ্যোজাত একটা মনোবৃত্তির সফলতাকেই তখন জীবনের সর্ব্বাপেক্ষা প্রয়োজনীয় মনে করে; কিন্তু এমন সময় আসে, যখন বুঝিতে পারে, যাহা সে অতি তুচ্ছ বলিয়া ত্যাগ করিয়াছে, তাহা তত তুচ্ছ নয়। হয় ত, এক সময়ে আবার সেই তুচ্ছাতিতুচ্ছ বস্তুই জীবনের সর্ব্বোত্তম প্রার্থনীয় বস্তু বলিয়া দরকার হইয়া পড়ে। অমরনাথের যদিও আত্মকার্য্যে ততখানি গ্লানির সময় এখনও আসে নাই, চারুর প্রতি তাহার সেই স্নেহপূর্ণ ভালবাসার কিছুমাত্র লাঘব হয় নাই, তথাপি বিধাতার তৌলদাঁড়িতে সে যে একদিন একদিকে অন্যায় ভর দিয়াছিল, তাহার সমতার কাল আসিয়াছে। ইহা ঈশ্বরের প্রতিশোধ, মানবের ক্ষমতার বহির্ভূত।

ভাবিয়া দেখিতে গেলে, অমরই কি ইহাতে এত বেশী অপরাধী? সুরমারও কি ইহাতে কিছু দোষ নাই? সুরমার আত্মক্ষমতা না জানাই যে তাহার একটা অপরাধ। সে সুন্দরী, বিদুষী, বুদ্ধিমতী এবং সর্ব্বপরি উদারহৃদয়শালিনী—ইহাই যে তাহার অপরাধ। জগতে এই সমস্ত গুণের যদি ঈশ্বরদত্ত কোন শক্তি থাকে, তবে সেই মহৎস্বভাবজাত চুম্বকশক্তিই অপরাধী, মানবের মানবত্বই অপরাধী—অমরনাথ নয়। স্বামীস্ত্রীর সম্বন্ধের মধ্যে পুষ্পে মধু সঞ্চারের ন্যায় এই মধুময়ত্বের যে সৃষ্টি করিয়াছে, সেই অপরাধী। যে স্ত্রী এমন সম্পদে বিপদে, সহায়ে অসহায়ে একমাত্র সঙ্গী হইয়াও স্ত্রীর প্রাপ্য অধিকার হইতে বঞ্চিতা, কে এমন ব্যক্তি আছে, যে, তাহার প্রভাব রোধ করিতে পারে? অমর কি একদিনে এই আকর্ষণে বদ্ধ হইয়াছে? দণ্ডে দণ্ডে, দিনে দিনে, মাসে মাসে, বৎসরে বৎসরে, অহরহ এই বিচিত্র স্নেহময় প্রেমময় রহস্যময় হৃদয়ের দ্বারা বেষ্টিত হইয়া, অস্থিতে অস্থিতে মজ্জায় মজ্জায় তাহার উদার হৃদয়ের মহিমা অনুভব করিয়া, তবেই সে এমন জড়িত হইয়া পড়িয়াছে, তাই এইটুকু দুর্ব্বলতা প্রকাশ করিয়া ফেলিয়াছে। চারুর প্রতি তাহার স্নিগ্ধ প্রেমের সহিত, সেই

কল্যাণময়ী স্নেহধারার সহিত, এ দুর্দ্দান্ত প্রচণ্ড আবেগময় বক্ষরক্ত-শোষণ-কারী জ্বালাময় প্রেমের কোন সংস্রব ছিল না। বলিতে গেলে অমরের জীবনের ইহা এই প্রথম অনুভূতি। সংসারে যে এমন কিছু আছে, সে বিষয়ে তাহার কখনও কোন অভিজ্ঞতাই ছিল না। কাব্যে ও উপন্যাসে যাহার কথা সে এতদিন পড়িয়া আসিয়াছিল, সেই বস্তু সে নিজে আজ এতদিনে অস্থিতে মজ্জায় অনুভব করিতেছে।

কিছুদিন পরে সুরমা দেখিল, ইহাতেও কোন ফল হইতেছে না। অমরের সঙ্গে যদিও তাহার সেরূপ বাক্যালাপ বা সাক্ষাৎ নাই, তথাপি অমর যে সে কথা, সে দুর্ব্বলতা, মনে পোষণ করিয়া রাখিয়াছে, তাহা তাহার ব্যবহারে এবং ক্বচিৎদৃষ্ট মুখের ভাবেই সুরমা বুঝিতে পারে। অমর বাড়ীর মধ্যে বেশী প্রয়োজন নহিলে আসে না; রাত্রি ভিন্ন চারুর সঙ্গে সাক্ষাৎ করে না, শিকারে যাওয়া আর ঘটে না; বাহিরে এত কি কাজ বুঝা যায় না, অথচ সেইখানেই সমস্ত দিন কাটে। বিস্মিতা চারু সময়ে সময়ে সুরমাকে বলে, "দিদি, দুজনেই এক সঙ্গে আমায় ছাড়লে?" ব্যথিতা সুরমা উপায় খুঁজিতে লাগিল।

সেদিন বৈকালে সুরমা চারুর সন্ধানে গিয়া দেখিল, ঘরে চারু ও অমরনাথ। সুরমা উৎসুকান্তকরণে সরিয়া দাঁড়াইল। শুনিল, চারু বলিতেছে, "তোমার কি হয়েছে—বাইরে এত কি কাজ?"

অমর হাসিয়া বলিল, "কিছুই না।"

"তবে দুপুরে কি বিকেলে গল্প কর্‌তে আর আস না কেন?"

অমর ক্ষণেক নীরব থাকিয়া বলিল, "ইচ্ছা হয় না। কেন, তোমার কি মন কেমন করে?"

"মন কেমন না হোক্, বল না কেন আস না?"

"চারু, বেড়াতে যাবে?"

"কোথায় ?"

"যেখানে হয়—অন্য কোন দেশে। তাহ'লে রাত দিন আমি তোমার কাছে থাকব।"

চারু মুখ ভার করিয়া বলিল, "আবার ? আমার অত সাহস নেই। তার চেয়ে এমনিই থাক।"

অমর এবার এ দুশ্চিন্তার হাত হইতে নিস্তার পাইবার জন্য পলাইতে চাহিতেছিল না। একবার এই চিন্তার অঙ্কুর দেখিয়া ভয়ে সে দূরে পলায়ন করিয়াছিল, কিন্তু অদৃষ্ট তাহাকে মুক্তির পথ দিল না। সেই বিষেই সে আপাদমস্তক জর্জ্জরিত হইল। এখন আর মুক্তির আশা নাই, সে স্পৃহাও নাই,—কেবল পাছে চারুর প্রতি দিনে দিনে অন্যায় করিয়া বসে, সেই আশঙ্কায় সে তাহাকে লইয়া দূরে যাইতে চায়। চারু কিন্তু সম্মত হইল না।

অমর বাহিরে চলিয়া যাইতেছিল। পশ্চাৎ হইতে ডাক শুনিল,—"শোন।"—ফিরিয়া দেখিল সুরমা। সুরমা বলিল, "এদিকে এস, গোটাকতক কথা আছে।"

অমরের বুকের সমস্ত রক্ত তরঙ্গিত হইয়া উঠিয়া নাসিকা কর্ণ গণ্ডকে অস্বাভাবিক আরক্তিম করিয়া তুলিল। কষ্টে সে উচ্ছ্বাস দমন করিয়া অমর সুরমার অনুসরণ করিল।

সুরমা বলিল, "তুমি চারুকে নিয়ে দূরে যেতে চাও ?"

মুখ নত করিয়া অমর উত্তর দিল, "চাই।"

"এ পরামর্শ মন্দ নয়। তাই যাও; কিন্তু গোটাকতক কথা আছে।"

অমর কিছুক্ষণ অপেক্ষা করিয়া একবার প্রত্যাশিত নয়নে তাহার মুখের পানে চাহিল, আবার দৃষ্টি নামাইয়া মৃদু-কণ্ঠে বলিল, "বল।" সুরমা তখন নতমুখে ভূমির পানে দৃষ্টি করিয়াছিল, অমরের বাক্যে চকিত হইয়া

বলিল, "বলি।" তার পরে একটু থামিয়া বিশাল-নয়নে অমরের পানে স্থিরোজ্জ্বল দৃষ্টিতে চাহিয়া বলিল, "তার পরে? যখন আবার আমার সম্মুখে আসবে, তখন তোমায় শুদ্ধ পবিত্র দেখব ত?"

অমর উত্তর দিল না, দৃষ্টি আরও নত হইয়া গেল।

"বল—আমি উত্তর চাই। যদি তা না আস্‌তে পার ত এ দূরে যাওয়া বিড়ম্বনা মাত্র। বল, পার্‌বে ত?"

অমর মুখ তুলিল। আবেগরুদ্ধ-কণ্ঠে বলিল, "সত্য সুরমা—দূরে যাওয়া আমার বিড়ম্বনা মাত্র, আমি সে জন্যে দূরে যাচ্চি মনে ক'র না।"

"তবে? তবে কেন যাচ্চ?"

"পাছে চারুর প্রতি অন্যায় করি, সেই ভয়ে।"

সুরমা দৃঢ়কণ্ঠে বলিল, "আর, এ কি তার প্রতি ন্যায় কর্‌ছ?" একান্ত তুমি তারই হয়ে নিমেষের জন্যও যদি অন্য চিন্তা মনে আন, জেনো সে তোমার অমার্জ্জনীয় অপরাধ।"

অমর স্খলিত-কণ্ঠে বলিল, "তার কাছে এ পাপ অমার্জ্জনীয়? আর তোমার প্রতি যা করেছি তা কি মার্জ্জনীয়?"

"কিন্তু আমি তোমায় মার্জ্জনা করেছি।"

অমর রুদ্ধকণ্ঠে বলিল, "কেন করেছ? আমি ত তোমার এমন মার্জ্জনা চাই নি? আমি এখন তারই প্রায়শ্চিত্ত কর্‌তে চাই। তোমার সে অবসরটুকু আমায় দিতে হবে—আমি তোমার নিকটস্থ হতে চাই নে—দূরে থেকে কেবল আমার পাপের প্রায়শ্চিত্ত কর্‌তে চাই। তাই আজ তোমায় আমার বল্‌বার কোন অধিকার নেই জেনেও বল্‌ছি, এই প্রায়শ্চিত্ত—এই শাস্তি, আমি আগ্রহের সঙ্গে, সমস্ত হৃদয়ের সঙ্গেই বহন করতে চাই, সুরমা! এই শাস্তিতেও আজ আমার সুখ! এইটুকু সুখ, এইটুকু অধিকার আমাকে তোমায় দিতে হবে!"

"এক অন্যায়ের প্রায়শ্চিত্ত কর্‌তে আবার একটা অন্যায়াচরণ? ভ্রমেও মনে কর না, এ প্রায়শ্চিত্তের আমি সুযোগ দেব। জান, কেন তোমায় মার্জ্জনা করেছি? তুমি বলে তোমায় মার্জ্জনা করি নি, তোমায় মার্জ্জনা করেছি, চারুর জন্যে। তুমি এখনো আমার কেউ নও, কখন কেউ ছিলেও না।"

স্তম্ভিত অমরের পদতল হইতে যেন মৃত্তিকা সরিয়া যাইতেছিল। এত বড় আঘাত সে জীবনেও পায় নাই। অতিকষ্টে কেবল এইটুকুমাত্র সে উচ্চারণ করিল, "মুখের উপর এতবড় নির্দ্দয়তা কেউ করে না। তুমি আর যা কর, কেবল এই ভিক্ষা—"

"একটু নরম করে বল্‌ব? বড় বেশী কড়া হচ্চে কি? লাগছে কি? আমার প্রথম জীবনকে তুমি এ দয়াটুকুও দেখিয়েছিলে কি? এমনি সামান্য কথার আঘাতে যে কতখানি লাগে, সেটুকুও একবার ভেবে দেখেছিলে কি? একবার এক নিমেষের জন্যেও আমার কথা মনে করেছিলে কি? না করে ভালই করেছিলে, সেজন্যে তোমায় আমি শ্রদ্ধা করতাম; জান্‌তাম তুমি চরিত্রবান্‌, একনিষ্ঠ, চারুকে ভালবাস, তাই আমায় স্ত্রী ভাবঁতে পার্‌লে না। আর আজ? আজ আমার সে শ্রদ্ধাটুকুও চূর্ণ কর্‌ছ?"

মুহ্যমান অমর ধীরে ধীরে একটা আসনের উপরে বসিয়া পড়িলে সুরমা বহুক্ষণ নিস্পন্দলোচনে তাহাকে দেখিতে লাগিল। তার পরে সহসা নিকটস্থ হইয়া সজল-কণ্ঠে বলিল, "ক্ষমা কর, আমি অনেক অন্যায় কথা বলেছি। এ আঘাত আমি তোমায় দিতে আর মোটে ইচ্ছা করি না। আমার অদৃষ্টের দোষ, স্বভাববশে আমি কথা রোধ কর্‌তে পারি না, ক্ষমা কর। আমি তোমায় আত্মীয় বলে জানি, বিশ্বাস করি, ভরসা রাখি, বন্ধু ভাবি—চারুর স্বামী তুমি, তোমায় আমি দুঃখ দিতে ইচ্ছা করি না।"

অমর দুই হাতে মুখ ঢাকিয়া আর্ত্তকণ্ঠে বলিল, "যথেষ্ট, যথেষ্ট, আর না, এ দয়া আর না, ক্ষমা কর।"

সুরমা ক্ষান্ত হইল না। "আমি তোমায় আগের মত অনন্যপরায়ণ চারুগতপ্রাণই দেখতে চাই, আমি সেই ক্ষোভের বশে তোমায় এত কটু বল্‌ছি, প্রতিশোধ নেবার জন্যে নয়।"

"নিষ্ঠুর! এইটুকুও কি স্বীকার করতে পার না? এইটুকুও কি বলতে পার না যে, আমার ন্যায্য প্রাপ্য আমি পাই নি, তাই আজ তার শোধ দিচ্ছি, তাই আজ তোমারও ন্যায্য প্রাপ্য বিন্দুমাত্র পাবার অধিকার নেই তোমার। আমি কি একথা-টুকুরও অযোগ্য? তোমার এটুকু অভিমান পাবার অধিকারও কি নেই আমার—কিম্বা এক দিনও কি ছিল না? সেই দিনের কথা মনে করেও—"

"তোমার উপর আমার কিসের অভিমান? কোন দিন তোমার সঙ্গে আমার কোন সম্পর্ক ছিল না।"

অমর উঠিয়া দ্রুতপদে সেখান হইতে চলিয়া গেল।

হঠাৎ সকলে শুনিল, সুরমা পিত্রালয়ে যাইতেছে। সকলেই বুঝিল, ইহা চিরদিনের নিমিত্ত! শ্যামাচরণ বলিলেন, "সে কি মা!"

"কেন কাকা, অতুলের বিষয় পরকে দিই।"

সুরমার স্থিরপ্রতিজ্ঞ মুখ দেখিয়া তিনি নীরব হইলেন। অমরকে বলিলেন, "তাহলে আমার কাশীবাস তোমরা উঠিয়ে দিতে চাও?"

অমর বলিল, "না কাকা, আপনি যান, আমি এখন সব শিখেছি। আপনার পরকালের কাজে বাধা দেবো না। জগতে কারও কোনো কাজে বাধা দেবার আমার অধিকার নেই।"

চারু আসিয়া দুই হাতে সুরমার কণ্ঠ বেষ্টন করিয়া ধরিল। কথা কহিল না, কেবল নীরবে অশ্রুজলে সুরমার বুক ভিজাইতে লাগিল। সুরমা

এবার চক্ষের জল রাখিতে পারিল না। একটু পরে প্রকৃতিস্থ হইয়া বলিল, "চারু—দিদি আমার—আমায় ক্ষমা কর—এমন করে আমায় কাঁদাস্ নে।"

"দিদি? তুমি সেই দিদি? তুমি এত নিষ্ঠুর!"

দুই হাতে তাহার মুখ তুলিয়া ধরিয়া অশ্রু মুছাইতে মুছাইতে সুরমা বলিল, "তুমি এমন কথা বলো না চারু, জগতে আমাকে অতি হীন দুর্ব্বল যার যা ইচ্ছা মনে করুক, নিষ্ঠুর বলুক—কেবল তুমি বল্‌লে আমার বুক ফেটে যাবে।"

চারু পুনর্ব্বার তাহাকে জড়াইয়া ধরিয়া বলিল, "তবে কেন যাচ্চ দিদি? যেও না।"

"এ অনুরোধ ক'র না চারু—রাখ্‌তে পারব না, কেবল মনে হলেও অসহ্য কষ্ট হবে।"

"কেন তোমার এমন ইচ্ছে হ'ল দিদি? বাপের কাছে ত এতদিন যাও নি।"

"ভগবান করালেন চারু—কেন যাচ্চি তিনিই জানেন। ভেবে দ্যাখ বাবার আর কে আছে? আর অতুলের বিষয় পরকে কেন দেব?"

বাধা দিয়া চারু বলিল, অতুলের অভাব কিসের? তোমায় ছেড়ে সে কি থাক্‌তে পার্‌বে?"

"কি করি বোন, নিরুপায়।"

"তবে কবে আস্‌বে?"

"অতুলের যখন খোকা হবে, তখন ভাগ নিতে আস্‌ব।"

"দিদি—দিদি! থাকতে পার্‌বে? তোমার প্রাণ এত কঠিন?"

সুরমা ক্ষীণ হাসি হাসিল।

"দিদি, সাহস করে কখনো বল্‌তে পারি নি, আজ বলি—স্বামীও কি তোমার কেউ নয়?"

সুরমা হাসিয়া চারুর গাল টিপিয়া ধরিয়া বলিল, "কেউ নয় কেন, বড় আদরের—তোর বর।"

"তাঁর প্রতিও কি কিছু কর্ত্তব্য তোমার নেই?"

"না, তা তোকে দিয়েছি।"

"দিদি মাপ করো—এ কথা তোমায় এক দিনও বল্‌তে পারি নি—তোমারই স্বামী, তুমি নিজের অধিকারে কেন বঞ্চিত থাক দিদি? তোমার কাছে যে দোষ তিনি করেছিলেন—জানি আমি, তুমি তাঁকে ক্ষমা করেছ, কেন তবে আজ নতুন করে আমাদের ত্যাগ কর্‌ছ? তুমি নিজের স্থান নিজে নিয়ে আমায় তোমার স্নেহের ছায়ায় আর তাঁর ভালবাসার ছায়ায় রাখ—আমি এই ইচ্ছা করি—আমাদের ত্যাগ করো না।"

"চারু, যদি আমার ওপর তোর এতটুকুও ভালবাসা থাকে, আর বাধা দিস্ নে। চিরদিন দিদি বলে এসে, আজ যাবার দিনে সতীন কেন ভাব্‌লি বোন্। আমি তোর শুভার্থিনী দিদি—সতীন নই।"

"মাপ কর দিদি—অবোধ আমি—মাপ কর।"

"তবে আর থাকৃতে বলিস্ নে।"

যাইবার দিন আসিল। অতুলকে শত শত চুম্বন করিয়া, বক্ষে চাপিয়া ধরিয়া, অশ্রুজলে ভিজিতে ভিজিতে সুরমা বলিল, "বড় হয়ে আমার কাছে যাস্ অতুল।"

চারু রুদ্ধকণ্ঠে বলিল, "এখনি নিয়ে যাও না দিদি।"

"না, আর একটু বড় হোক্। তবে যাই চারু—"

চারু দুই হাতে মুখ ঢাকিল। দুই হাতে তাহার মুখ তুলিয়া ধরিয়া, কপোলে স্নেহাশ্রু বর্ষণ করিয়া, মস্তকে হাত দিয়া মনে মনে সুরমা আশীর্ব্বাদ করিল। বাড়ীর জনে জনের নিকটে সে বিদায় লইল। সকলেই প্রাণ

ফাটিয়া কাঁদিল। হায়! সে যে গৃহের লক্ষ্মী! সংসারের সম্পদ! কাহার অভিশাপে সে আজ অতল-জলে নির্ব্বাসিত হইতেছে!

যাইবার সময় সুরমা অমরের সহিত সাক্ষাৎ করিয়া বলিল, "আমি চল্‌লাম।"

অমর তাহার মুখের দিকে উদাস-দৃষ্টিতে চাহিয়া ধীরস্বরে বলিল, "যাও।"

সুরমা একবার কি ভাবিল, বলিল, "অনেক দোষ করেছি, পার ত ক্ষমা করো।"

সুরমা কয়েকপদ অগ্রসর হইতেই অমর ছুটিয়া গিয়া তাহার হাত ধরিল। "শুধু সেইটুকু স্বীকার করে যাও, শুধু সেইটুকু। এখন নয় যদিও, তবু একদিন তুমি আমার ছিলে। তোমাকে আমার বলবার অধিকার একদিন ছিল আমার। আর কিছু চাই না, শুধু এইটুকু বল যে, একটু—একটু স্নেহ কর এখনো আমায়। প্রতিজ্ঞা কর্‌ছি এ জন্মে আর আমি তোমায় মুখ দেখাব না, আর কিছু চাইব না, শুধু একবার এইটুকু স্বীকার কর।"

নির্নিমেষ চক্ষে স্বামীর পানে চাহিয়া সুরমা উচ্চারণ করিল, "না।"

সুরমা ধীরপদে গিয়া গাড়ীতে উঠিল। বিস্তৃত অট্টালিকার অংশ, উদ্যানের প্রাচীর, একে একে ক্রমে ক্রমে যখন তাহার চক্ষের সম্মুখ হইতে ছায়াবাজির মত অপসৃত হইয়া গেল, তখন সহসা গাড়ীর আসনের উপরে লুটাইয়া পড়িয়া সুরমা রুদ্ধকণ্ঠে কাঁদিয়া উঠিল—"স্বীকার কর্‌ছি, স্বীকার কর্‌ছি—আর অস্বীকার কর্‌ব না—আমি বল্‌ছি—সে অধিকার ছিল তোমার একদিন—আর—এখনো—এখনো……"

# দিদি

## দ্বিতীয় ভাগ

### প্রথম পরিচ্ছেদ

কালীগঞ্জের পাদধৌত করিয়া ভাগীরথী মৃদুমন্দ গতিতে প্রবাহিতা হইতেছেন। নদীতীরে জমিদার রাধাকিশোর ঘোষের বিস্তৃত অট্টালিকা, সজ্জিত পুষ্পোদ্যান এবং তাহার প্রকাণ্ড শ্বেতবর্ণ গেটের উপরে দুইটা মৃণ্ময় সিংহ লেলিহান রসনায় উপবিষ্ট হইয়া দর্শকদিগকে ভীতি প্রদর্শনের বৃথা চেষ্টায় দংষ্ট্রা বিকাশ করিয়া রহিয়াছে! অট্টালিকার ধবল কান্তি অস্তমান সূর্য্যকিরণে ঈষদারক্ত আভা ধারণ করিয়াছে। দ্বিতলস্থ একটি সজ্জিত কক্ষের বাতায়নে যে সুন্দরী বসিয়া, একান্ত মনঃসংযোগে অতি নিপুণতার সহিত মখমলের উপর জরির ফুল তুলিতেছিল, সে সুরমা। তাহার আলুথালু কেশগুচ্ছের উপরে সূর্য্যেরই সেই রক্তিম কিরণ পড়িয়া সেগুলাকে সন্ন্যাসিনীর পিঙ্গলবর্ণ জটার মত দেখাইতেছিল, অৰ্দ্ধমলিন পরিধেয় বস্ত্রখানিও গৈরিকের ন্যায় আভা ধারণ করিয়াছিল।

সুরমা নিজমনে কার্য্য করিয়া যাইতেছিল, অন্য কিছুতে যে এখন তাহার মনোযোগ আকর্ষণ করিবে, এমন সম্ভাবনা সেখানে কিছু উপস্থিত ছিল না। সহসা একটি কিশোরী গৃহের মধ্যে প্রবেশ করিয়া অত্যন্ত গোলমাল বাধাইল। মধুর কলকণ্ঠে ঝঙ্কার তুলিয়া বলিল, "মা গো মা! আজ কি আর ওটা ছাড়বে না?"

সুরমা মুখ না তুলিয়াই একটু হাসিল। বালিকা সাহস পাইয়া মখ্‌মলখানা ধরিয়া একটা টান দিল। সুরমা ব্যস্তভাবে বলিল, "কি করিস্ পাগ্‌লি ফুলটা নষ্ট হবে।"

"হলেই বা।"

"নাই বা হলো। যা কষ্ট করে কর্‌ছি, তা কি নষ্ট করা যায়?"

"যায় না? খুব যায়! দেখ এখনি আমার উলের গোলাপটা নষ্ট করে ফেল্‌ছি।"

সুরমা মুখ তুলিয়া বালিকার দিকে চাহিয়া চাহিয়া, তাহার অমল শুভ্র কচি মুখখানির সরল হাসি দেখিতে দেখিতে, নিজের অজ্ঞাতেই একটি দীর্ঘনিশ্বাস ফেলিল।

বালিকা বলিল, "ও কি, নিশ্বাস ফেল্‌লে যে?"

"এমনি।"

"কেন এমনি, বল।"

"আচ্ছা, তুই ত উলের গোলাপ ছিঁড়তে পারিস্—আদত একটা ভাল ফুল পারিস্ কি?"

"খুব ভাল? যেমন বাগানে ফোটে?"

"হ্যাঁ।"

বালিকা একটু ভাবিয়া বলিল, "মায়া হয়।"

সুরমা যেন নিজমনে বলিল, "তবে বিধাতার মায়া হয় না কেন? তিনি কি মানুষের চাইতেও নিষ্ঠুর?"

বালিকা বলিল, "কি বল্‌ছ?"

"কিছু না" বলিয়া সুরমা পুনর্ব্বার নিজ কার্য্যে মনঃসংযোগ করিবার উদ্যোগ করিতে গেলে, বালিকা একেবারে চেঁচাইয়া উঠিল, "আবার বুন্‌বে? ও মাসিমা?"

"উমা !"

"ভুলে গেছি, ভুলে গেছি, আর বুনো না, মা !"

সুরমা তখন বাক্সের মধ্যে বুনানি ও তাহার আসবাব আদি চাপা দিয়া বালিকার পানে ফিরিয়া বসিয়া বলিল, "কি বল্‌বি বল ?"

"বল্‌বো না কিছুই। কতক্ষণ ধরে বুন্‌ছ বল দেখি ? ভাল লাগে ?"

"লাগে বই কি।"

"কক্‌খনো লাগে না। মানুষ না কি কথা না কয়ে অতক্ষণ থাক্‌তে পারে ? ওকথা আমি মানি না।"

সুরমা বালিকাকে নিকটে টানিয়া লইয়া তাহার এলো চুলগুলা গুছাইয়া দিতে দিতে বলিল, "সবাই কি তোর মত পাগলি যে চেঁচিয়ে চেঁচিয়ে গল্প কর্‌বে ? কত জন মনে মনে গল্প করে ; তখন হাতে একটা কিছু কাজ না রাখলে লোকে তাকে তোর মত পাগ্‌লি বলে, জানিস্ ?"

"কার সঙ্গে মনে মনে গল্প কর ?"

"নিজের মনের সঙ্গেই।"

"তাও না কি হয় ? ও-কথা আমি মানি না। আমি এতক্ষণ প্রকাশের সঙ্গে গল্প কচ্ছিলাম।"

"প্রকাশ বাড়ীর মধ্যে এসেছে না কি ?"

"এসেছিল, কতক্ষণ গল্প কর্‌লে—তুমি ত গেলে না—বাইরে চলে গেল।"

"কি গল্প কর্‌ছিলি ?"

"কত কি।"

"আচ্ছা উমা, তুই প্রকাশকে শুধু প্রকাশ বলিস্ কেন ?"

"তবে কি বল্‌বো ?"

"প্রকাশদাদা, কি প্রকাশবাবু।"

"কই আমায় তা ত কেউ শেখায় নি। দিদি যে প্রকাশ বল্‌তেন, তাই আমিও বলি।"

"ছোট মা? তাঁর যে প্রকাশ সম্পর্কে দেওর হতো।"

"তবে তোমার ত কাকা হয়, তুমি কেন নাম ধরে ডাকো?"

সুরমা একটু হাসিয়া বলিল, "ছোটবেলায় যে আমরা একসঙ্গে খেলা করেছি। প্রায় এক বয়সী আমরা—অনেক দিন একসঙ্গে ছিলাম না, এই যা; তাই নতুন করে কাকা বল্‌তে লজ্জা হয়।"

"তবে? আমার বুঝি লজ্জা হয় না?"

"তুই ত বল্‌তে গেলে সেদিন এখানে এসেছিস্। মোটে দু বৎসর—না—উমা?"

"হ্যাঁ, মা মারা যাওয়ার পরেই দিদি নিয়ে আসেন।"

"আর শ্বশুরবাড়ী থেকে মার কাছে কবে গিয়েছিলি?"

"কবে গিয়েছিলাম? সে—" বলিয়া বালিকা হাসিয়া ফেলিল।

সুরমা অনিমেষ-নয়নে তাহার অমলিন হাস্যোজ্জ্বল মুখের পানে চাহিয়া রহিল। বালিকা হাসিতে হাসিতে বলিল, "সে একটা কাণ্ডর পরে।"

সুরমা ক্ষীণস্বরে জিজ্ঞাসা করিল, "কি কাণ্ড?"

"আমি বিধবা হ'লে পরে।"

সুরমা নীরবে রহিল। উমা ক্ষণকাল নীরবে থাকিয়া পরে আবার হাসি-মুখে বলিল, "আচ্ছা মা, একটা কথা—"

সুরমা উদ্গত নিশ্বাস দমন করিয়া বলিল, "কি বল?"

"না বল্‌ব না—ভয় কচ্চে!"

"ভয় কি? বল।"

"আচ্ছা ঐ কথাটার জন্যে তুমি অত বিমর্ষ হলে কেন? দিদিও অমনি হ'তেন, মা ত ঐ কথা বলে কাঁদ্‌তে কাঁদ্‌তে মরেই গেলেন—"

বলিতে বলিতে বালিকার শোভন চক্ষু দুটি জলে পুরিয়া আসিল। "কেন মা, এতে এমন দুঃখ কি? কই আমার ত কিছুই মনেও আসে না! কিসের জন্য কষ্ট হবে?"

সুরমা বস্ত্রাঞ্চলে বালিকার চক্ষু দুইটি মুছাইয়া দিতে লাগিল। উমা সান্ত্বনাকারিণীর পানে চাহিয়া দেখিল, তাহার চক্ষুতেও জল টল্ টল্ করিতেছে। উমা সহসা দুই হাতে তাহার গলা জড়াইয়া ধরিল। বুকে মুখ রাখিয়া বলিল, "কেন কাঁদ মা? এতে কি এত দুঃখ?" সুরমা তাহাকে কি বলিবে! সংসার-জ্ঞানশূন্যা বালিকাকে কি বলিয়া তাহার শোচনীয় দুর্দ্দশার কথা বুঝাইবে!

সুরমা ক্ষণেক পরে কণ্ঠের জড়তা পরিষ্কার করিয়া বলিল, "উমা ওঠ, চিরুণী নিয়ে আয়। চুলটা ভাল করে বেঁধে দি'।" ইতিমধ্যে দাসী আসিয়া কক্ষে আলোক দিয়া গেল।

উমা বলিল, "থাক্, রাত্রি হয়েছে।"

"হোক্, নিয়ে আয়।"

"আচ্ছা মা, হরিদাসী বলছিল, যে বিধবা হয়, তাকে না কি চুল বাঁধ্‌তে নেই, গয়না পর্‌তে নেই। সত্যি না কি?"

সুরমা ক্ষণেক নীরবে রহিয়া মৃদুস্বরে বলিল, "হ্যাঁ; কিন্তু সে যারা বড় হয়ে বিধবা হয়, তাদেরই নেই; তোর মত আট বছরের বিধবার জন্যে এ ব্যবস্থা নয়।"

"বাঃ! আমি ত এখন চোদ্দ বছরের।"

"তা হোক্। তুই বড় দুষ্ট হয়েছিস্ উমা! তোর দিদি কিম্বা মার কাছে কি এ সব কথা বল্‌তে পার্‌তিস্? তোর দিদি তোকে এই রকম দেখ্‌তে ভালবাস্‌তেন—আমি কোন্ প্রাণে অন্য রকম কর্‌ব? যদি অন্যায়ও হয়, তবু আমি ত পারব না।"

"কি কর্‌তে পার্‌বে না ?"

"কিছু না—আয়, চুল বেঁধে দি' ।"

কেশবন্ধন সমাপ্ত হইলে সহসা উমা বলিল, "মা, প্রকাশ কেমন মস্ত একটা ফুলের তোড়া আমায় দিয়েছে, ত্যাখ"—বলিয়া ছুটিয়া গিয়া কক্ষান্তর হইতে একটা সুগন্ধি বৃহৎ ফুলের তোড়া লইয়া আসিল। সুরমা অন্য মনে কি ভাবিতেছিল। উমা ডাকিল, "মা !" চমকিত হইয়া সুরমা ফিরিয়া বলিল, "কি ?" উমা বিস্মিত হইয়া বলিল, "চম্‌কালে যে ?"

"না ।"

"হ্যাঁ, চম্‌কালে কেন বল—বল না ?"

"তোর গলা ঠিক যেন তার মত ।"

"কার মত ? বল না মা—কার মত ?"

"আমার অতুলের মত ।"

"অতুল ? তোমার ছেলের ? হ্যাঁ মা, তোমার না কি সতীনের ছেলে—তুমি যে বল তোমার ছেলে ?"

"চুপ্‌ কর রাক্ষসী—আমার ছেলে—তাদের মানুষ কর্‌তে দিয়ে এসেছি ।"

"কাদের ?"

"আমার বোন্‌ আর—আর তার স্বামীকে ।"

"মা গো ! হরিদাসী মাগী যেন কি ! এত ক্যাঁটক্যাটে কথাও কইতে পারে। মা, এই গোলাপটা আমার মাথায় পরিয়ে দাও না ।"

সুরমা একবার উমার মুখের প্রতি চাহিয়া যেন কিছু বলিতে ইচ্ছা করিল, কিন্তু মুখে আসিয়া বাধিয়া গেল। ফুলটা হাতে লইয়া বলিল, "এত বড় ফুল কোথায় পেলি ?"

"প্রকাশ দিয়েছে ।"

"প্রকাশ হঠাৎ আজ তোকে ফুল দিল কেন? কিছু বলেছিল?"

"হ্যাঁ, মাথায় পর্‌তে!"

সুরমা সহসা একটু অন্যমনা হইল। মুখে যেন একটা অন্ধকার ছাইয়া আসিল। ফুলটা তাহার হাত হইতে পড়িয়া গেল, দেখিয়া উমা সেটা তুলিয়া পুনর্ব্বার তাহার হাতে দিয়া বলিল, "পরিয়ে দাও না মা।" সুরমা উঠিয়া দাঁড়াইল, মৃদুস্বরে বলিল, "বিধবাকে ফুল পর্‌তে নেই উমা—ফুল পরো না।"—"পরতে নেই?" বলিয়া উমা সহসা অত্যন্ত সঙ্কুচিত হইয়া গেল। তারপর একটু ইতস্ততঃ করিয়া বলিল, "তবে ফুলদানীর উপর রেখে দি।"—"না, ওটা ফেলে দাও।"—"ফেলে দেব? কেন?" ক্ষুব্ধচিত্তে বালিকা সুরমার মুখ-পানে চাহিল। সুরমা বলিল, "তুমি যে এখনি বল্‌লে, গোলাপ ছিঁড়তে পার।"—"পারি কিন্তু কষ্ট হয়।" "তা হোক্, দেখি তুমি কেমন কথা রাখ্‌তে পার। ফুলটা ছেঁড়ো, না হয় ফেলে দাও।"—"তবে ফেলে দি, আর কেউ পায় ত নিক্। ছিঁড়তে বড় মায়া হয়"—বলিতে বলিতে জানালা গলাইয়া উমা ফুলটা উদ্যানে নিক্ষেপ করিল। সুরমা ব্যথিতভাবে তাহার দিকে চাহিয়া রহিল। উমা ক্ষণকাল নীরবে থাকিয়া ক্ষুণ্ণস্বরে বলিল, "প্রকাশ যদি জিজ্ঞাসা করে, তাহ'লে কি বল্‌ব?"

"বলো বিধবাকে ফুল পর্‌তে নেই, তাই ফেলে দিয়েছি।"—"আচ্ছা" বলিয়া উমা দ্বার অভিমুখে চলিল।—"কোথায় যাস্?"—"মার জন্যে মন কেমন করছে।" সুরমা উঠিয়া উমাকে টানিয়া আনিয়া নিজের ক্রোড়ে তাহার ক্ষুদ্র মস্তকটি তুলিয়া লইয়া বলিল, "আমি তোর মা। আমার কাছে ঘুম।" বালিকা নীরবে শুইয়া রহিল। চক্ষের দুই বিন্দু অশ্রু শুকাইতে না শুকাইতে অধরে হাসি ফুটিয়া উঠিল। "মা! অতুলকে আমার বড় দেখ্‌তে ইচ্ছে করে।"—"দেখ্‌বি, সে বড় হোক্—আন্‌বো।"

এমন সময় একজন পরিণতবয়স্ক ব্যক্তি গৃহমধ্যে প্রবেশ করিয়া ডাকিলেন, "সুরমা!" সুরমা আস্তেব্যস্তে উঠিয়া দাঁড়াইয়া বলিল, "কি বাবা?"

"সন্ধ্যাবেলা দুজনে ঘরে বসে বসে কি গল্প কর্‌ছিস্?"

সুরমা মৃদু হাসিয়া বলিল, "এই পাগলিটার সঙ্গে পাঁচ কথা কচ্ছিলাম।" রাধাকিশোরবাবু হাসিয়া বলিলেন, "পাগ্‌লা ভাবই ওর বটে। ওকে পেয়ে তোর তেমন একলা বোধ আর হয় না, না?"

"না, একলা কিসের? ওকে নিয়েই ত আমি থাকি।"

উমা উঠিয়া বসিয়া বলিল, "তাই বই কি—কেবল বোনা আর বোনা—আমার সঙ্গে ভারি কথা কও।" উভয়ে হাসিল। সহসা পিতা কন্যার পানে চাহিয়া বলিলেন, "মা! এমন রোগা হয়ে যাচ্ছ কেন বল দেখি? তোমার কি এখানে মন টিক্‌ছে না?"

সুরমা সহসা উত্তর দিতে পারিল না। রাধাকিশোরবাবু বলিতে লাগিলেন, "তুমিই এখন আমার একমাত্র অবলম্বন। তোমারই বা আমি ভিন্ন কে আছে মা? কার কাছে তোমার অসুবিধের কথা বল্‌বে? যখন যা মনে হয়, তোমার তা আমায় সব বলা উচিত নয় কি?"

"সে কি কথা বাবা! আমার কি অসুবিধে হবে? আপনার কাছে—আমার নিজের ঘরে—কি কষ্ট হতে পারে? ও-কথা বল্‌বেন না।"

"তবে এমন হয়ে যাচ্ছ কেন? কই চুলও তোমার বাঁধা দেখতে পাই না? এই রকম কাপড়!—এই ছ'মাস এনেছি—কই একদিনের জন্যেও—"

"বাবা, কেন অমন করে বল্‌ছেন? ওতে আমার বড় কষ্ট হয়। আমি কি এত সুখে ছিলাম যে আপনার এই স্নেহের কোলে এসে অসুখে থাক্‌ব?"

"তা ত সত্য মা—তা সে সবই আমার অদৃষ্ট—যাক্, গতস্য শোচনা

ক'রে আর কি হবে। আমি আহ্নিক কর্‌তে চল্লাম। মা, আমার অনুরোধ, ও-রকম ক'রে থেক না, ওতে আমার মনে হয়, হয় ত তোমার মনে কিছু কষ্ট আছে। আমরা বুড়মানুষ, বুঝেছ মা—বাইরেরটাই আগে আমাদের চোখে পড়ে।"—বলিতে বলিতে পিতা প্রস্থান করিলেন। সুরমা নীরবে নতমুখে রহিল। ক্ষণেক পরে উমা উঠিয়া বসিয়া বলিল, "মা, আমি তোমার চুল বেঁধে দেব—বাঁধ্‌বে মা?"

"না রে পাগ্‌লি।"

"কেন মা?"

"যার মেয়ের ফুল পর্‌তে নেই, তার মার কি চুল বাঁধ্‌তে আছে?"

উমা একটু ভাবিয়া বলিল, "তবে যেদিন এলে, সেদিনও এলো চুলে এলে কেন? তখন ত তোমার এ মেয়ে জোটে নি? শ্বশুরবাড়ী থেকে এলে, তবু যেন সন্ন্যিসীর মত।"

"দূর ক্ষেপি, তা কেন—বুড় হয়েছি, আমাদের কি অত সাজসজ্জা ভাল দেখায়?"

উমা হাসিয়া বলিল, "তা বই কি? বলব—কেন?"

"বল দেখি?"

"তোমার অতুলকে মা হারা করে রেখে এসেছ বলে—তাদের কাঁদিয়ে এসেছ বলে—নয়?"

সুরমা সহসা দুই হাতে মুখ ঢাকিয়া আর্ত্তস্বরে বলিয়া উঠিল, "উমা—উমা চুপ্‌ কর।"

## দ্বিতীয় পরিচ্ছেদ

সুরমা প্রায় ছয় মাস হইল পিত্রালয়ে আসিয়াছে। নূতন গৃহে নূতন লোকদের মধ্যে সম্পূর্ণ নূতনভাবে জীবন আরম্ভ করিতে হইলে, অন্য লোকে নিশ্চয় কিছুদিন অত্যন্ত ব্যতিব্যস্ত এবং বিশৃঙ্খলভাবে চলে, কিন্তু সুরমা সে প্রকারের মানুষ নয়। সে যে অবস্থায় যখন পতিত হয়, তখনই তাহার মত হইয়া চলিতে চিরজীবন ধরিয়াই অভ্যস্ত; তাহার সম্পূর্ণ স্ববশ মন তখনই সে অবস্থাকে অন্তরে বরণ করিয়া তুলিয়া লয়। সুখ দুঃখ অবস্থাবিশেষে তাহার কাছে সমান অধিকার প্রাপ্ত হইয়াছে। যাহা পূর্ব্বে কখন সে চিন্তাতেও আনে নাই, সেই অচিন্ত্যপূর্ব্ব ঘটনাতেও সে কখন বেশী বিচলিত হইত না। তখনই ইহাই তাহার সংসারের নিকট প্রাপ্য, ইহাতে অসন্তুষ্ট হইলে নিজের কাছেই যে সে নিজে বেশী অতিষ্ঠ হইয়া উঠিবে, একথা সে সেই মুহূর্ত্তেই ভাবিয়া লইতে জানিত।

তবে ইহার মধ্যেও একটা কিন্তু ছিল। যদি আর দুই বৎসর পূর্ব্বে সে এইরূপে স্বামীগৃহ বর্জ্জন করিয়া পিতৃগৃহে আসিয়া বসিত, তাহা হইলে কোনই কথা ছিল না। স্বচ্ছন্দে সে এই বাল্যের পরিচিত গৃহকে শেষ-জীবনের দ্বিধাহীন আশ্রয় করিয়া লইতে পারিত; কিন্তু এখন তাহার নিজের কার্য্যের অনুশোচনাই তাহাকে অন্তরে অন্তরে দংশন করিয়া অধীর করিয়া তুলিতেছিল। চারুর সহিত সেই বিমল সখিত্ব স্থাপন করিয়া, চারুকে জ্যেষ্ঠা ভগ্নীর অকপট স্নেহের চক্ষে দেখিয়া বা ক্ষুদ্র অতুলের নিকটে সম্পূর্ণ আত্মবিসর্জ্জন করিয়া, নিজের জন্য ত সে ক্ষুব্ধ নয়, সে নিজে চারু বা অতুলকে ভাল বাসিয়াছিল বলিয়া বিন্দুমাত্র অনুতপ্ত নয়। চারুর নির্ভরময় "দিদি" ডাকে সে যে স্বেচ্ছায়ই আত্মসমর্পণ করিয়াছিল। অতুল

ত তাহারই জীবন্ত মাতৃহৃদয়ের স্নেহের ফল; কিন্তু তাহাদিগকে সে কেন এমন ভাবে আত্মবিসর্জ্জন করিতে দিল? তাহারা সুরমাকে এমন করিয়া আপনাদের অস্থিতে মজ্জায় গাঁথিয়া ফেলিল? তাহারা কে? সকলে কি বলে? সপত্নী ও সপত্নীপুত্র! পরস্পরের সহিত পরস্পরের কি বিরোধী সম্পর্কেই তাহারা আবদ্ধ!—অথচ তাহারাই কি না সুরমার জন্য তৃষিত, বুঝি ব্যথিত! আর সুরমা?—ছি ছি! ইহা অপেক্ষা হাস্যাস্পদ ব্যাপার আর পৃথিবীতে কি আছে!

সুরমা কি অমরের কথা কিছু ভাবিত না? ভাবিত বই কি। তাহাকে সুরমার এখন তাহার জীবনের সুখস্বর্গ হইতে ভ্রষ্টকারী দুরদৃষ্ট বলিয়া, জীবনের সর্ব্ব জ্বালাযন্ত্রণার মূলীভূত রুষ্ট কুগ্রহ বলিয়া, জন্মের সুখদুঃখের নিয়ন্তা, জন্ম-কেন্দ্রস্থিত দুষ্ট নক্ষত্র বলিয়া মনে করিত। অমরের দুর্ব্বলতার কথা মনে করিয়া এখন আর সে আপনাকে ক্লিষ্ট হইতে দিত না, মনে করিত, অমর এতদিনে নিশ্চয় সমস্ত ভুলিয়াছে বা আর কিছুদিন পরে ভুলিবে। কেবল তাহারই জীবন একটা দীর্ঘ জটিলতার মধ্য দিয়া চলিল, ইহার গতি পরিবর্ত্তন করিবার কোন উপায় নাই, ভুলিবার কোন পথ নাই। আসিবার আগে কিছুদিন ধরিয়া নিজের যে কোন একটা ভ্রম কিছুকালের জন্য মনের মধ্যে ওতপ্রোতভাবে রহিয়া গিয়াছিল, তাহাকেও ঘৃণা ও তাচ্ছিল্যের ভাবে ক্লিষ্ট করিয়া সুরমা মনের কোন্ কোণায় ফেলিতে চেষ্টা করিতেছে। ভালবাসি কাহাকে? অন্যের স্বামীকে? ছি ছি। ইহা অপেক্ষা লজ্জা ও ঘৃণার কথা আর কি আছে! বরঞ্চ তাহাকে অভিশাপ দেওয়াই উচিত—ঘৃণা করা উচিত। বিদায়কালে তাহার মনে অমরের প্রতি যে ভাবের উদয় হইয়াছিল, সে ভাবটা যে বিচ্ছেদাশঙ্কী কাতর মনের একটা ক্ষণজাত দুর্ব্বলতা, তাহাতে তাহার সংশয় ছিল না। নিজেকে সে জন্য আর অনুতপ্ত করিতে চাহিত না! যদি কখন মনের

মধ্যে নিমেষের জন্য সে ভাব উঁকি মারিত ত অমরের স্কন্ধে সে দোষটুকু আরোপ করিয়া সুরমা নিশ্চিন্ত হইতে চাহিত। অমরের বিসদৃশ ব্যবহারেই তাহার এরূপ ভ্রম হইয়াছিল। পুরুষ যদি অতখানি ভুল করিতে পারে ত সে রমণী, তাহার সে ভুলটুকু মার্জ্জনীয়।

সুরমা ভাবিত এ সমস্ত তাহার গত জীবনের স্মৃতি; এখন সে পুনর্জ্জন্ম গ্রহণ করিয়াছে। নূতন ব্যক্তি ও নূতন ভাবনাই তাহার বিষয়ীভূত হওয়া উচিত। সে সাধ্যমত গত জীবনের স্মৃতিগুলি দূর করিতে চেষ্টাও করিত, কিন্তু ভূতগ্রস্তের নিকট ভূত যেমন মধ্যে মধ্যে উঁকি ঝুঁকি মারে, তেমনই সুরমার দুষ্ট-চিন্তা-ভূত মনের মধ্যে উঁকি মারিতে ছাড়িত না।

পিতার সহিত সেদিনের কথোপকথনে সুরমা বুঝিল, তাহার ব্যবহারে তাহার চিরকালের স্বভাবজাত বেশভুষার অনাসক্তিতেও পিতা এখন অন্যরূপ ভাবিয়া থাকেন। লজ্জিতা হইয়া সে মনে মনে ভাবিল, ছি, ছি, লোকে এ রকম কেন ভাবে? চুলবাঁধা আর গয়না-পরাটা বুঝি মেয়েমানুষের অবশ্য-কর্ত্তব্য কর্ম্মের মধ্যে? ভগবান এমন পরাধীন জাত কেন সৃষ্টি করেছেন, যাদের সামান্য বেশভূষাতেও লোকে কি ভাব্‌বে, ভাব্‌তে হয়? বেশভূষায় কি রস আছে, তাহা সে কখনই জানিত না, তাহা তাহার স্বভাববিরুদ্ধ। এক্ষণে পিতার বাক্যে লজ্জিতা ও দুঃখিতা হইয়া দীর্ঘ দীর্ঘ অর্দ্ধজটাজালসমাচ্ছন্ন কেশগুলোকে আঁচড়াইয়া খুব টানিয়া টুনিয়া বাঁধিল এবং একখানা ফর্সা কাপড় বাহির করিয়া পরিয়া উমাকে গিয়া বলিল, "দ্যাখ্‌ উমি—ভাল দেখাচ্ছে না?"

উমা একমুখ হাসিয়া বলিল, "মাগো! ও কি ঢং—ছাই দেখাচ্ছে! ওর চেয়ে তোমার এলোচুল ভাল মা।"

"তা হোক, বাবা খুসী হবেন।"

"তুমি খুলে ফেল, আয়না দিয়ে দেখ কি রকম দেখাচ্ছে।"

সুরমা হাসিয়া মুখ ফিরাইল।

সরলা উমাই এখন সুরমার চিন্তার প্রথম স্থান অধিকার করিয়াছে। জগতের চক্ষে প্রকাশ ও উমার মধ্যে কোন সম্বন্ধসূত্র গ্রথিত না থাকিলেও কোন অতীন্দ্রিয় জগতের এক সূক্ষ্ম অথচ দুশ্ছেদ্য যোগসূত্র যে তাহাদের পরস্পরকে পরস্পরের সহিত বাঁধিয়া দিতেছে, তাহা সুরমার বুঝিতে বিলম্ব হইল না; কিন্তু হায়, এ বন্ধন যে উদ্বন্ধনস্বরূপ। উমা যে বিধবা। সুরমা ভাবিয়া দেখিল, প্রকাশের এরূপ সঙ্গ উমার পক্ষে মঙ্গলের নয়। উমা কিম্বা প্রকাশ, দুজনের মধ্যে কাহাকেও স্থানান্তরিত করা উচিত। নহিলে যে বন্ধনসূত্র এখনও পুষ্পমাল্যের আকারে আছে, হয় ত তাহা লৌহশৃঙ্খলের ন্যায় দ্রঢ়িষ্ঠ বলিষ্ঠভাবে জগতের প্রলয় ঝঞ্ঝাবাতও উপেক্ষা করিতে সক্ষম হইবে। প্রকাশ পিতৃমাতৃহীন এবং শৈশব হইতেই তাহার পিতার দ্বারা প্রতিপালিত। দূরসম্পর্কীয় ভ্রাতা হইলেও রাধাকিশোর-বাবু তাহাকে নিজ ভ্রাতার ন্যায় পালন করিয়া আসিতেছেন। উমাও এখন তাঁহার অবশ্য প্রতিপাল্যের মধ্যে, তাহারও অন্য আশ্রয় নাই এবং তাহার মত সাংসারিকবুদ্ধিহীনা বিধবা-বালিকাকে সুরমা প্রাণ থাকিতে নিজের কাছ-ছাড়া করিতেও পারিবে না। সুরমা প্রকাশকে স্থানান্তরে পাঠান ছাড়া অন্য উপায় দেখিতে পাইল না। সুরমা শ্বশুরালয়ে শ্বশুরের বিষয়কার্য্যের একজন প্রধান মন্ত্রী ছিল; তাই পিতার নিকটে সহজে নিজস্থান অধিকার করিয়া লইয়াছিল। একদিন পিতার কাছে সেই সব বিষয়ে আলোচনা করিতে করিতে কৌশলে কথাটা পাড়িল। প্রকাশের উন্নতির জন্যই তাহাকে স্থানান্তরিত করা কর্ত্তব্য তাহা পিতাকে বুঝাইল, কেন না প্রকাশ এখন পিতার সহকারী, দেওয়ান; পিতা অবর্ত্তমানে প্রকাশই যে প্রধান কর্ম্মচারী হইবে; পিতা শীঘ্রই তীর্থবাসী হইতে ইচ্ছুক, পিতার এ অভিপ্রায় সে জানিত। সেই কারণেই

তিনি প্রকাশকে এণ্ট্রেন্স পাশ করাইয়াই বিশ্ববিদ্যালয় হইতে টানিয়া আনিয়াছেন। দেওয়ান তিনি কখনও রাখিতেন না, নিজেই সমস্ত কার্য্য পর্য্যালোচনা করিতেন। দেওয়ান গোমস্তার দৌরাত্ম্য তিনি যথেষ্ট বলিয়া মনে করিতেন। সুরমা বুঝাইল, প্রকাশের জমীদারীগুলি ভাল করিয়া পর্য্যবেক্ষণ করা উচিত। কোথায় কিরূপ আদায়, কোথাকার প্রজা কিরূপ, কোন জমী পতিত বা খাস আবাদে আছে, কোথায় লোকসান বা লাভের সম্ভাবনা আছে, এই সব তাহার ভালরূপে দেখার দরকার।

সেই দিনই রাধাকিশোরবাবু প্রকাশকে আদেশ করিলেন, জমীদারী তাহেরপুর অত্যন্ত গোলমেলে, প্রকাশকে সেখানে তাঁহার প্রতিনিধি হইয়া যাইতে হইবে এবং কিছুকাল থাকিয়া সমস্ত নূতন নূতন করিয়া বন্দোবস্ত করাইতে হইবে।

প্রকাশের যাত্রার দিন আসিল। সুরমা কৌশলক্রমে উমাকে এমনি চোখে চোখে রাখিল, যেন প্রকাশের সহিত অন্যের অসাক্ষাতে তাহার সাক্ষাৎ না হয়। কি জানি, বালিকার সরল মনে যদি কোন দাগ ধরিয়া যায়। প্রকাশ সুরমাকে সম্ভাষণ করিতে আসিয়া দেখিল, উমা ও সুরমা দুইজনেই মহা ব্যস্ত; সুরমা উমাকে কয়েক প্রকার সন্দেশ প্রস্তুত করিতে শিখাইতেছে। ঘৃতের ছ্যাঁক্ ছ্যাঁক্ শব্দে ও ঝারণার ঝন্ ঝন্ বাদ্যে উমার উৎসাহের সীমা নাই। কোমরে কাপড় জড়াইয়া চুল উঁচু করিয়া বাঁধিয়া সে মহা ব্যস্তভাবে একবার এটা, একবার সেটায় বসিয়া যাইতেছে। সুরমা কেবল বসিয়া ক্ষীর ছানাগুলি নাড়িতেছিল, আর ফরমাইসের ধূমে উমাকে মাথা চুলকাইবার অবকাশ দিতেছিল না! ম্লানমুখ অনিন্দ্য-তরুণকান্তি বিদায়োপযোগী-বেশে সজ্জিত প্রকাশকে নীরবে দাঁড়াইতে দেখিয়া সুরমা স্নেহাপ্লুত-কণ্ঠে বলিল, "এস প্রকাশ।" উমা ঝারণার কার্য্য স্থগিত রাখিয়া চাহিল। "ওকি! তুমি কোথায় যাবে—তাহেরপুর

বুঝি ? আজই ?" প্রকাশ উত্তর দিল না। সুরমা তাহার হইয়া বলিল, "আজ কি ? এখনি। রেকাবিটা আন্। প্রকাশ উমার হাতের সন্দেশ খেয়ে যাও, ব'স।" প্রকাশ আপত্তি করিল, "এই খেয়ে উঠেছি, মুখে পান রয়েছে, এখন না।" "এখনি যাচ্চ, কখন খাবে ? উমা তাহ'লে দুঃখিত হবে, তা' হবে না ? ওকি উমা! তোল্, ও চাড়্টা নষ্ট হয়ে গেল যে।" অপ্রস্তুত হইয়া উমা তাড়াতাড়ি কার্য্যে মন দিল। সুরমা বলিল, "প্রকাশ খাও, উমা বল্।" উমা লজ্জিত নতমুখে বলিল, "আমি আবার কি বল্‌ব—খাও না প্রকাশ।" প্রকাশ রেকাবীর নিকটে বসিল। একটা সন্দেশ ভাঙিয়া মুখে দিয়া বলিল, "আর না।"—"ভাল হয় নি বুঝি ?" —"না না, ভাল হবে না কেন ?—এখন কি খাবার সময় !"

"তবে কখন্ খাবে—এখনি চলে যাচ্চ যে"—সরল স্নিগ্ধ চক্ষে উমা প্রকাশের পানে চাহিল। প্রকাশ সে দৃষ্টি চকিতের মত দেখিয়া একটু বিস্মিত, একটু ব্যথিত হইল। নীরবে অন্যমনে কখন সন্দেশ কটা শেষ করিয়া ফেলিল জানিতেও পারিল না। হাত ধুইয়া উঠিয়া বলিল, "সময় যাচ্চে—তবে যাই।" সুরমা বাধা দিল, "যাই বল্‌তে নেই।" প্রকাশ একটু হাসিল—সে হাসি বড় করুণ। "সুরমা তবে আসি—আসি উমা!" উমা নতমুখে মস্তক হেলাইল। সুরমা বলিল, "বাবাকে সময়মত পত্রটত্র লিখো।" সম্মতি জ্ঞাপন করিয়া প্রকাশ চলিয়া গেল। মনে মনে দীর্ঘনিঃশ্বাস ফেলিয়া সুরমা ভাবিল, "বড় অকরুণের ব্যবহার—কি করব, —উপায় নেই।" তাহার অন্যায়-অসহিষ্ণু হৃদয় সব দুঃখ, সব কষ্ট সহিতে পারে, কেবল যাহা অন্যায় তাহার কখনও পোষকতা করিতে পারে না, তাহাতে যত কষ্টই হউক সে দ্বিধাহীন হৃদয়ে তাহার বিরুদ্ধে দাঁড়ায়। উমাকে অন্যমনা করিতে সুরমা বলিল, "এই রেকাবীটায় ভাল ভাল দেখে সন্দেশ সাজা, বাবাকে ডাক্‌তে পাঠাই। উমা তাহার আদেশ পালন

করিতে করিতে বলিল, "মা, প্রকাশ কবে আসবে ?"—"কি জানি ! যেখানে গেল সেখানে তার উন্নতি হবে, ভাল করে কাজ কর্ম্ম শিখ্‌তে পারবে—এতবড় জমীদারীটার সব ভারই ত প্রায় ওরই হাতে, ভাল করে না শিখ্‌লে নিজের উন্নতি করতে পারবে কেন।"—"ওঃ" বলিয়া উমা নীরব হইল। ক্ষণেক ভাবিয়া বলিল, "এক মাস দুমাস হ'তে পারে, নয় মা ?"—"তা পারে বই কি। বাবা আসছেন, আসন পাতি, তুই বাকি এই কটা ভেজে নে।" উমা আবার ঝারণা হাতে লইয়া টুলের উপরে গিয়া বসিল ও ঘৃতের উষ্ণতা এবং সন্দেশ গঠনের ত্রুটি-সম্বন্ধে মনোযোগ দিয়া তাহার নিখুঁত সমালোচনা করিতে আরম্ভ করিল।

রাধাকিশোরবাবু যখন খাইয়া বলিলেন, "খুব ভাল হয়েছে—উমা খুব ভাল সন্দেশ করতে শিখেছে ত।" তখন উৎফুল্লহৃদয়া বালিকা ভাবিল, তার মাতার প্রতি ইহাতে একটু অবিচার হইতেছে—তাহাকেও একটু এ প্রশংসার ভাগ দেওয়া উচিত। বলিল, "মা কিন্তু এক একবার আমায় দেখিয়ে দিয়েছে—একা আমারই সবটা করা নয়"—বাধা দিয়া সুরমা বলিল, "ওটুকু কি ধরার মধ্যে ! আমার—আমাদের চারুকে ত দু'শ দিন সমস্ত হাতে হাতে শিখিয়েছি, তবু সে একদিনও ভাল পারেনি।" "তোমার বোনকে ? সে বুঝি আমার চেয়েও অকর্ম্মা ?" সুরমা পিতার সাক্ষাতে তাহাদের নাম উত্থাপিত করিয়া সঙ্কুচিত হইয়া পড়িল। ত্রস্তে সে কথা উল্টাইয়া লইয়া বলিল, "এ সন্দেশ কটা আরও ভাল হবে—দেখিস্ রসে ফেলার সময় অন্যমনস্ক হয়ে ছেড়ে দিস নে যেন।" রাধাকিশোরবাবু আহারান্তে মুখ মুছিতে মুছিতে বলিলেন, "প্রকাশ বড় ভাল ছেলে—আপত্তি মাত্র করলে না—সব বিষয়ে সে আমার ওপরই নির্ভর করে। তার শেষে ভাল হবে।" উচ্ছ্বসিত আশীর্ব্বাদ বর্ষণ করিয়া বৃদ্ধ কর্ম্মান্তরে চলিয়া গেলেন। উমা সানন্দে বাড়ীর সকলকে

তাহার সন্দেশ খাওয়াইতে চলিল। সুরমা তখন বিষণ্ণ-মনে তরণীস্থ প্রকাশের ম্লান বিমর্ষ মুখকান্তি—তাহার নিঃসঙ্গ অবস্থা ভাবিতেছিল। ভাবিতেছিল, বুঝি সকলের প্রীতিপূর্ণ সরল হৃদয়কে বিচ্ছিন্ন করিতেই তাহার জন্ম। তাই কি ? সুরমা শিহরিয়া উঠিল।

ক্রমে এক মাস দুই মাস করিয়া ছয় মাস অতীত হইয়া গেল। উমা প্রথম প্রথম কেবলই প্রকাশের কথা ভাবিত, সে কি করে, কবে আসিবে, কেন আসে না, এসব সম্বন্ধে প্রশ্ন করিয়া সুরমাকে ব্যস্ত করিয়া তুলিত। এখন সে আর তেমন করে না। তবে প্রকাশের পত্রাদি আসিলে কুশল প্রশ্নটা জিজ্ঞাসা করিয়া নিজ কার্য্যে মন দেয়। সুরমা একটি নূতন রন্ধনশালা পাতিয়াছে, তাহারা দুই জনেই তাহার কার্য্যাধ্যক্ষ। রাধাকিশোরবাবু প্রায় প্রত্যহই এস্থানে নিমন্ত্রিত হইতেন। উমা রন্ধনে, সময়ে সময়ে সুরমাকেও হারাইয়া দিত। তাহার জ্বালায় পশম জরীর পাট সুরমাকেও তুলিয়া দিতে হইয়াছিল। ওসব কার্য্য উমা মোটে পছন্দ করিত না। উমার আর এক আমোদ ছিল—চারুর অক্ষমতার বিষয়ে গল্প শোনা। তাহার অমনোযোগিতা ও অপটুতার বিষয় গল্প করিতে করিতে যখন সুরমার স্নেহ-গদ্‌গদ কণ্ঠ প্রায় রুদ্ধ হইয়া আসিত, তখন উমা হাসিয়া বলিত, "ওমা! এমন মানুষও হয় ? মা, তুমি কিন্তু বড় একচোখো—মাসীমা পারে না তা কত করে গল্প কর, আর আমি এমন ভাল পারি, তবু একবার ভাল বল না।"

সুরমা হাসিয়া আদরে তাহার গাল টিপিয়া দিয়া বলিল, "তুই যে দুষ্টু।"

## তৃতীয় পরিচ্ছেদ

বাড়ীতে লক্ষ্মীপূজা, সুরমা পূজার আয়োজনে নিযুক্তা, উমা নৈবেদ্য সাজাইবার ভার স্বহস্তে লইয়াছে, সুরমাকে সেদিকে মাড়াইতে দিবে না ইহাই তাহার প্রতিজ্ঞা। সুরমা সানন্দে তাহাতে সম্মত হইয়াছে। তাহার কার্য্যের মধ্যে উমা পাঁচবার আসিয়া তাড়া দিয়া যাইতেছে, "তোমার কি আল্পনা দেওয়া আজ শেষ হবে না মা? নৈবিদ্যি আনব? সুরমা তাহাকে বেশী উৎফুল্ল করিবার জন্য বিস্ময় প্রকাশ করিয়া বলিল, "ওমা! এর মধ্যে তোর হয়ে গেছে? উমা আজ স্বয়ং লক্ষ্মী হয়েছে নাকি?"—"যাও, যাও মা, ওসব আমার ভাল লাগে না—তোমার আলপনা যে শেষ হ'লে বাঁচি।"—"এই হয়েছে—দেখ দেখি কেমন হলো? মুগ্ধ-নেত্রে চাহিয়া চাহিয়া বালিকা বলিল, "খুব সুন্দর হয়েছে—আমার শিখতে ইচ্ছে করে—কিন্তু" —"কিন্তু কিরে?"—"বড় দেরী লাগে; ওর চেয়ে আমার রান্না শীগ্‌গির হয়।"—"আচ্ছা সেই ভাল, এইবার সব আন দেখি, পুরুত এলেন বলে—কোথায় রাখ্‌তে হবে দেখিয়ে দি'।"

একজন ঝি আসিয়া একখানা পত্র হাতে করিয়া দাঁড়াইল, "দিদিমণি আপনার চিঠি"—উমা বিস্মিতভাবে বলিল, "কে লিখেছে মা?" সুরমা আপনাকে সামলাইয়া লইয়া ক্ষীণকণ্ঠে বলিল, "চারু বুঝি।"—"ঠিকানাটা ত মাসীমার হাতের নয় বোধ হচ্চে।"—"দেখিগে কার—তুই ভোগ দিয়ে যা।" সুরমা কক্ষাভিমুখে দ্রুতপদে চলিল। ঠিকানাটা অন্যের হাতের লেখা—যার লেখা তাহা সুরমা বুঝিয়াছে, তাই তাহার অন্তঃকরণ থর থর করিয়া কাঁপিতেছিল। কি এক অজ্ঞাত ভয়ে তাহার সর্ব্বশরীর

কণ্টকিত হইয়া উঠিতেছিল। এক বৎসর পরে আবার এ কেন? কি অভিপ্রায়ে সে ইহা পাঠাইয়াছে। তাহাকে উপহাস করিতে—না সে যে এখনো পুরাতন কথা ভুলে নাই, তাহাই স্মরণ করাইয়া দিতে! সুরমার সর্ব্বাঙ্গে স্বেদোদ্গম হইল; নীরবে পত্র হাতে করিয়া দাঁড়াইয়া রহিল।

উমা আসিয়া ডাকিল, "পুরুত্ ঠাকুর পূজায় বসেছেন—মা এসো না!" হাতে পত্র দেখিয়া বলিল, "এখনো পত্র খোল নি—সে কি? কার পত্র মা।"

সুরমা প্রকৃতিস্থ হইয়া বলিল, "যাচ্চি, তুই যা।"—"শীগ্‌গির করে এসো কিন্তু।" উমা চলিয়া গেল। কম্পিত হৃদয় ও অচল হস্তকে সক্রোধে ভৎ´সনা করিয়া সুরমা সজোরে পত্রখানা খুলিতে গিয়া অর্দ্ধেকটা ছিঁড়িয়া ফেলিল। পত্রের মধ্যে—সেই অক্ষরই ত বটে—কি অন্যায়! পড়িব না—না পড়াই উচিত। সুরমা পত্রখানা ফেলিয়া রাখিতে গিয়া আবার কি ভাবিতে ভাবিতে দেরাজের মাথায় রাখিল। ঘর হইতে চলিয়া যাইতে গিয়া পা উঠিল না। পড়িব না?—অতুলরা কেমন আছে জানিতে দোষ কি। পুনর্ব্বার পত্র হস্তে লইয়া, পড়িতে লাগিল—কিন্তু ভাব হৃদয়ঙ্গম হইল না, কেবল সেই অক্ষরগুলাই সারি বাঁধিয়া যেন তাহার মস্তিষ্কের মধ্যে নড়িয়া চড়িয়া বেড়াইতে লাগিল। আবার অনেক চেষ্টায় অর্থোদ্ধার করিল—

"শ্রীচরণকমলেষু—

দিদি, এ পত্রেরও যে উত্তর পা'ব তার আশা নেই। বড় জ্বর হচ্ছে—নিজে লিখ্‌তে পারি না—তবু তোমার উত্তরের আশা ছাড়তে পারছি না। তোমার অতুল ভাল আছে—বড় রোগা হয়ে গিয়েছিল, এখন একটু মোটা হয়েছে। মা আসছে বল্‌লে সে এখনো জানালা দিয়ে বাহিরের দিকে চায়। আমার বড় ইচ্ছে করে, একবার তোমার কাছে

যাই। খুকীটা বড় কাঁদুনে, বড় জ্বালায়। দিদি—দিদি, একবার তোমার কাছে যাব? আমার প্রণাম জেনো। ইতি—

তোমার সেই—চারু।"

চারু! চারু তাহাকে পত্র লিখিয়াছে—সে নয়। চারুর ভাষায় আরও তাহাকে চিনাইয়া দিল যে, ইহা চারুরই পত্র। হাঁপ ছাড়িয়া নিশ্চিন্ত-চিত্তে সুরমা নিজ কার্য্যে গেল।

বৈকালে উমা সেই পত্র পড়িয়া উদ্বিগ্ন-মুখে বলিল, "মাসীমার অসুখ করেছে—এখানে আস্‌তে চান্—আস্‌তে লেখো না মা?"

"পাগল হয়েছিস্?"

"ওমা সে কি? অসুখ হয়েছে যে!"

"হলেই বা, তার স্বামী কাছে আছে—দুদিনে সেরে যাবে।"

"আস্‌তে চেয়েছেন যে?"

"ওটা ছল—তাকে কি এখানে পাঠাবে? আমায় প্রকারান্তরে যেতে বলা।"

"তা চল না কেন মা—আমারো বড্ড মাসীমাকে দেখ্‌তে ইচ্ছে করে—দেখে আস্‌বো।"

"অতুলের বিয়ের সময় নিয়ে যাব।"

"মা গো! তোমার অতুল তিন না চার বছরের—তার বিয়েয় নিয়ে যাবে, সেই আশায় থাক্‌বো—হয়েছে আর কি।"

"কেন, সে ত এই জন্মেই রে। আর জন্মে দেখাবো তা ত বলি নি?"

"যাও বাপু ভাল লাগে না—এখন মাসীমার পত্রখানার উত্তর দেবে ত?"

"তার অসুখ ভাল হওয়ার খবর পাই তবে দেব।"

"সে খবর কে দেবে?"

"সেই দেবে।"

"ধন্যি 'দিদি' তুমি।"

সুরমা একটু হাসিল। সুরমার কথাই রহিল—কয়েক দিন পরে চারুর নিজ হস্তলিখিত পত্র আসিল—

"দিদি, পত্র লিখেছি, উত্তর দিলে না। এক বৎসর গিয়েছ, এর মধ্যে ছ'মাসের ভেতর দুখানা পত্র লিখেছিলে—এ ছ'-মাস তাও বন্ধ করেছ। অসুখের খবর জানালেও আর উদ্বিগ্ন হও না। তুমি সেই দিদি!

"আমার অসুখ সেরেছে, তোমার অতুল ভাল আছে। খুকীটাও ভাল—খুব সুন্দর হয়েছে—একবার দেখ্‌তে ইচ্ছেও করে না? ধন্য তুমি! আজ গোটাকতক কড়া কথা তোমায় লিখবো। রাগ কর কর্‌বে উত্তর ত রাগ না কর্‌লেও দেবে না, তখন রাগ করে আর আমার কি ক্ষতি কর্‌বে?

"তুমি যে কাজ কর্‌লে, এ কি খুব ভাল কাজ? হয় ত তুমি ভাল বল্‌বে, কিন্তু আমি বলি অত্যন্ত অন্যায় কাজ। তুমি কি মেয়েমানুষ নও? মেয়েমানুষ যদি পুরুষ হয় এবং পুরুষ যদি স্ত্রীলোক হয়, তবে বিধাতার বিধিই উল্টে যায়। বিধির বিধান যে উল্টাতে যায় সে দোষী। যে মেয়েমানুষ—মেয়ে, বোন্, স্ত্রী, মা, তুমিও ত সেই জাত দিদি? যে জাত স্নেহভাজনের শত দোষ সর্ব্বদা ক্ষমা করেছে, সেই জাত হয়ে তুমি পুরুষ-মানুষের মত এত শক্ত কি করে হ'লে?

"আমাকে তোমার কাছে যেতে দেবে না পাছে তোমায় ত্যক্ত করি, না? যা ভুল্‌তে গিয়েছ তা না ভুল্‌তে দি? আমি কিন্তু তোমায় ত্যক্ত কর্‌বই, এতে আমার ভাগ্যে যা থাকে। আমি একদিন নিশ্চয়ই যাব। তোমার নীরব বারণ আর এঁর সরব বারণ কিছুতেই আমায় আট্‌কাতে

পার্‌বে না। তুমি কেমন আছ? পিতাঠাকুর কেমন আছেন? তাঁকে আমার শতকোটি প্রণাম দিও। তুমি প্রণাম জেনো, তোমাকে প্রণাম ছাড়া আর কিছু দিতে আমার ইচ্ছা নাই। ইতি—

তোমার চারু।”

সুরমা পত্র পড়িয়া অনেক ভাবিল। তার পরে কাগজ কলম লইয়া অনেক দিন পরে উত্তর লিখিতে বসিল—

“চিরায়ুষ্মতীষু—

“চারু, তোমার পাগলামি-ভরা পত্র মধ্যে মধ্যে পাই। সময় একান্ত কম বলে উত্তর লিখ্‌তে পারি না। আজ পাগলামির মাত্রা বাড়িয়েছ দেখে কোন মতে সময় করে উত্তর দিতে বস্‌লাম। জানি না, কথাগুলো তোমার মনোমত হবে কি না। আজ তুমি আমার অসন্তোষে তোমার ক্ষতি নাই বুঝেছ, কিন্তু এর আগে তোমার তাতে লাভ হলেও আমায় অসন্তুষ্ট কর্‌তে চাইতে না। দূরে গেলে মানুষ এমনি দূর হয়। লিখেছ পুরুষ স্ত্রী, স্ত্রী পুরুষ-ভাবাপন্ন হলে বিধির বিধি লঙ্ঘন করা হয়। তা সত্য হতে পারে। জেনো—স্ত্রীলোক চিরকালই স্ত্রী, পুরুষ পুরুষই; এ অন্যথা হয় না। যে এর অন্যথা দেখে, আমার বিবেচনায় সে ভুল করে! তবে যদি স্থলবিশেষে স্ত্রীলোক পুরুষ-ভাবাপন্ন হলে তাতে তার বা আর কারো মঙ্গলের সম্ভাবনা থাকে, তবে সেখানে স্ত্রীর পুরুষ হওয়াই বিধি।

“তুমি যে রকম, হয় ত প্রশ্ন করে বস্‌বে, সে মঙ্গল কি? তা যাঁর বিধি তিনিই বল্‌তে পারেন, তুমি আমি বা মানুষের চক্ষে তা সব সময় ধরা পড়ে না।

“আর এসব অপ্রীতিকর কথা তুলে তোমার দিদিকে মনঃপীড়া দিও না, এই ভিক্ষা। খুকী সুন্দর হয়েছে শুনে সুখী হলাম। তার নাম কি রাখ্‌বে? অতুল, আমার অতুল, এখনো তার পাষাণী মাকে কি

ভোলেনি ? সে কি এখনো আমাকে খোঁজে ? আমার অনুরোধ, তাকে আমার কথা ভুলিও, তুমিও ভুলো। অতুলকে আমার হয়ে একটি চুম্বন দিও। না তাকে আমায় ভুলিও না, এ চিন্তা আমার অসহ্য বোধ হচ্ছে ; তোমরা ভুলো। সুরমা বলে কেউ যে তোমাদের ছিল, তা মনে এনো না। ইতি—

তোমার পাষাণী দিদি।"

উমা পত্র দেখিবার জন্য অত্যন্ত জেদ ধরিল। রাগ করিয়া পিছন ফিরিয়া বসিল। এজন্মে আর তাহার সঙ্গে কথা কহিবে না বলিয়া দিব্য করিলেও তাহাতে সুরমা অবিচলিত হইয়া রহিল, কেন না উমার এ শপথ কতক্ষণ স্থায়ী হইবে, তাহা সুরমা ভালরূপেই জানিত ; কিন্তু উমা যখন দুই চক্ষে জল ভরিয়া উঠিয়া দাঁড়াইল, তখন সুরমা আর থাকিতে পারিল না। পত্রখানা উমার হাতে গুঁজিয়া দিয়া কর্ম্মান্তরে চলিয়া গেল।

পত্র পাঠান্তে পত্রখানা ডাকে পাঠাইয়া দিয়া উমা আসিয়া সুরমার নিকটে দাঁড়াইল, সুরমা দেখিল, তাহার চক্ষু অল্প স্ফীত, আর্দ্র। ম্লান হাসি হাসিয়া সুরমা জিজ্ঞাসা করিল, "আমার সকালের গোলাপে কি সর্ব্বক্ষণই শিশির লেগে থাকবে ?"

"যাও, ওসব আদর আমার ভাল লাগে না।" বলিয়া উমা মুখ ফিরাইল। আবার তখনি ফিরিয়া সুরমার নিকটে বসিয়া পড়িয়া আদরপূর্ণকণ্ঠে বলিল, "ওরকম পত্র মাসীমাকে কেন লিখেছ মা ? দেখো, মাসীমা পড়ে কাঁদ্‌বে।"

সুরমা হাসিয়া বলিল, "কাঁদ্‌বে কি দুঃখে ? সবাই কি তোমার মত ক্ষেপী ?"

"কি জানি মা, আমার ত বড় কান্না পেয়েছিল। তোমার পায় না ? তুমি সবাইকে খুব কাঁদাতে পার।"

সুরমা ক্ষণেক নীরবে রহিয়া তারপর একটু হাসিয়া বলিল "কাঁদাই কিন্তু কাঁদি না।"

"তা হ'তেই পারে না, অন্যকে যে কাঁদাতে পারে, নিজেও সে নিশ্চয়ই খুব কাঁদে। পত্রখানায় ত তুমি কত কেঁদেছ।"

সুরমা চমকিয়া বলিল, "সে কি রে? কই না! পত্রটায় তোর কি সেই রকম বোধ হল?"

"হ্যাঁ।"

"তবে ওখানা দেব না।"

"আমি পাঠিয়ে দিয়েছি।"

সুরমা পাণ্ডুবর্ণ-মুখে একটু ক্রোধের রক্তিম আভা আনিয়া ঈষৎ তীব্রকণ্ঠে বলিল, "তুই কি দিন দিন ছেলেমানুষ হচ্চিস্ উমা? না জিজ্ঞাসা করে কাজ করিস্ কেন?" উমার মুখ ভয়ে ম্লান হইয়া গেল, সে নীরবে নতমুখে দাঁড়াইয়া রহিল। অশান্ত-হৃদয়ে সুরমা কার্য্যান্তরে গেল। সত্যই কি সে এত দুর্ব্বল হইয়াছে? কান্না কিসের? কই প্রাণের মধ্যে সে ত একদিনও কাঁদে না, কিন্তু পত্রে নিশ্চয় সেই ভাব্ই ব্যক্ত হইয়াছে, উমার ন্যায় সরলাও যখন তাহা বুঝিতে সক্ষম হইয়াছে, তখন সে পত্র যে পড়িবে, সেই তাহা বুঝিবে। চারুর পত্র চারু যে একা পড়িয়া রাখে না, তাহা সে নিশ্চয় জানিত। ছি ছি, সে কি করিয়াছে! অমর না জানি কি মনে করিবে! সত্যই সুরমার ইচ্ছা হইতেছিল যে, উমার মত সেও খানিক কাঁদে।

বৈকালে উমা আসিয়া পশ্চাতে দাঁড়াইল। সুরমা ফিরিয়া বলিল, "কিরে, উমি? এতক্ষণ কোথায় ছিলি?" উমা তাহার উত্তর না দিয়া একবার তাহার মুখের পানে চাহিল, তার পর নতনেত্রে মৃদুস্বরে বলিল, "আর কখনো কর্‌ব না।"

"কি কখনো কর্‌বি না ?"

"তোমায় না জিজ্ঞাসা করে কোন কাজ।"

অনুতপ্তা সুরমা স্নেহপ্রার্থী বালিকাকে নিকটে টানিয়া লইল। কোলে মাথা লইয়া অনেকক্ষণ ধরিয়া বিশৃঙ্খল চুলগুলি গুছাইয়া দিতে লাগিল। তারপরে উৎফুল্লহৃদয়া উমা যখন বলিল, "ঐ যাঃ আজ আরতির মালা গাঁথ্‌তে ভুলে গেছি, চল না মা একটু এগিয়ে দেবে", তখন সুরমা তাহাকে সাদরে চুম্বন করিল।

## চতুর্থ পরিচ্ছেদ

মাণিক্‌গঞ্জের জমীদার শ্রীযুক্ত অমরনাথ মিত্রের বৃহৎ প্রাসাদের পুষ্পোদ্যানে একটি ফুল্ল-কুসুম-তুল্য বালক ক্রীড়া করিয়া বেড়াইতেছিল ও অস্ফুট কলিকার ন্যায় একটি শিশু ধাত্রীর ক্রোড় অলঙ্কৃত করিতেছিল। অদূরে একখানা বেঞ্চের উপরে বসিয়া জমীদারবাবু একখানি খবরের কাগজ পাঠ করিতেছিলেন।

ধাত্রী ডাকিল, "সন্ধ্যা হল খোকাবাবু, ঘরে চল।"

বালক আপত্তি প্রকাশ করিল, "আমার এখনো খেলা হয়নি।"

"হিম লাগবে, চল।"

"তা লাগুক, তুমি যাও না কেন।"

"খুকীর অসুখ কর্‌বে যে—এস বাবু।"

"তা তুমি ওকে নিয়ে যাও না।"

"তুমি একা থাক্‌বে ?"

"থাক্‌লামই বা।"

"ছেলেধরায় ধরে নিয়ে যাবে।"

বালক মুষ্টি বদ্ধ করিয়া গেটের পানে চাহিল, "আসুক না, ভারি সাধ্যি, এমন কীল মারব যে—"

"কাকে কীল মারবে অতুল?" পিতা কাগজ পাঠ সমাপ্ত করিয়া বেড়াইতে বেড়াইতে সেইস্থানে আসিয়া দাঁড়াইলেন।

"ছেলেধরাকে।"

"কই ছেলেধরা?"

"ঝি বল্‌ছে আস্‌বে।"

ঝি পুনরপি ডাকিল, "হিম লাগবে, এস না খোকাবাবু।"

"আমি যাব না।"

"তোমার মা ডাক্‌ছেন।"

"মা—কোন্ মা?" বালক ক্রীড়া ফেলিয়া ঝির মুখের পানে চাহিল।

"কোন্ মা আবার? তোমার মা।"

"আমি যাব না যা" বলিয়া ছুটিয়া গিয়া পিতার অঙ্গুলি ধরিল, "আমি তোমার সঙ্গে বেড়াব।"

ঝি বলিল, "আপনি খোকাকে যেতে বলুন, অসুখ করবে।"

পিতা তখন অত্যন্ত অন্যমনস্ক। অন্যমনস্কভাবে বলিলেন, "না।"

ঝি ক্রোড়স্থ শিশুকে লইয়া চলিয়া গেল। অতুল তখন সানন্দে পিতার অঙ্গুলি ধরিয়া বেড়াইতে বেড়াইতে নানা প্রশ্নে তাঁহাকে বিব্রত করিয়া তুলিতে লাগিল। পিতা কিন্তু একটারও ঠিক উত্তর দিতে পারেন নাই। চারিদিকে অন্ধকার ঘনাইয়া উঠিল। প্রাসাদস্থ কক্ষ-সকলের আলোকরশ্মি বাতায়নপথ বাহিয়া উদ্যানের বৃক্ষে বৃক্ষে সোনালি পা ফেলিয়া মসৃণ অপ্রশস্ত উদ্যানবর্ত্মে আসিয়া পড়িল। প্রস্ফুটিত কুসুমের মধুর গন্ধ অমরকে পরিতৃপ্ত করিতেছিল। ভীত-স্বরে বালক বলিল, "বাবা, বড় অন্ধকার হয়েছে।" অমর চমকিয়া উঠিল—তাই ত এতখানি রাত্রি

হয়েছে! অতুলের হয় ত ঠাণ্ডা লাগিল। ব্যস্তে অতুলকে বক্ষের উপরে তুলিয়া লইয়া অমর প্রাসাদাভিমুখে চলিতেই মঙ্গল পাঁড়ে আসিয়া অভিবাদন করিয়া যোড়হস্তে বলিল, "খোকাবাবুকো হামারা গদ্দিমে দেনেকো হুকুম হো যায় মহারাজ।" অমর মধুর-ভাষায় তাহাকে নিবারণ করিয়া অগ্রসর হইল। খোকাবাবু হাত নাড়িয়া বলিল, "হাম্ তোম্‌কো গদ্দিমে যাবো না।" প্রভু ও ভৃত্য যুগপৎ হাসিয়া উঠিল।

আলোকিত-কক্ষে গৃহের গৃহিণী বসিয়া নিবিষ্ট-মনে ছোট একখানা কাঁথা শেলাই করিতে করিতে, মধ্যে মধ্যে হাতে স্থচ ফুটাইয়া উঃ উঃ করিয়া এবং আঁকা বাঁকা, ফোঁড়গুলার উপরে মধ্যে মধ্যে সক্ষোভ তিরস্কার করিয়া, কক্ষের নীরবতা ভঙ্গ করিতেছিল। অমর বালককে কোলে লইয়া কক্ষমধ্যে প্রবেশ করিয়া হাসিয়া বলিল, "কার ওপর গাল-পাড়া হচ্চে— বাতাসকে না আমাকে?" গৃহিণী শেলাই হইতে মুখ তুলিয়া বলিল, "তোমাকে কেন হবে? স্থচটা ভারী খারাপ, কেবল হাতে বিঁধছে, আর—"

"তবু ভাল, আমি বলি আমাকে।"

"তোমাকে? কেন? অপরাধ?"

"অতুলকে নিয়ে এতক্ষণ বাগানে ছিলাম হয় ত ঠাণ্ডা লেগেছে।"

অতুলবাবু ততক্ষণে পিতার ক্রোড় হইতে নামিয়া মাতার ক্রোড়ে উপবেশনের উদ্যোগ দেখিতেছিলেন, পিতার কথা শুনিয়া মাকে বলিলেন, "না মা, ঠাণ্ডা লাগেনি, ত্যাখো মাথা কত গরম রয়েছে!" মাতা শিশুকে একবার চুম্বন করিয়া একটু ঠেলিয়া দিয়া বলিল, "ওঁর কাছে যা এখন, আমি আর একটু শেলাই কর্‌ব।"

"চাই না তোমার কোলে যেতে, এস বাবা, আমরা গল্প করি, তুমি খুকীকে খবরদার কোলে নিও না—মা কেবল তাকেই ভালবাসে!"

অমর হাসিল, মাতা অনুতপ্তচিত্তে পুত্রকে ক্রোড়ে লইতে গেলে বালক সরিয়া দাঁড়াইয়া বলিল, "যাও আমি যাব . ।" ঝি আসিয়া ডাকিল, "খোকাবাবু, হরি তোমার জন্যে কেমন ময়না পাখী এনেছে দেখ্‌বে এস।" উৎফুল্ল-হৃদয়ে বালক ছুটিয়া চলিয়া গেল। মাতা জানিত, ইহা পুত্রকে দুধ খাওয়াইবার কৌশল, কাজেই আর তাহাকে ধরিল না, কি জানি যদি শেষে তাহার মন আর প্রলোভনে আকৃষ্ট না হয়। অমর বলিল, "দিব্যি জানালাগুলি এঁটে বসে আছ, এই সন্ধ্যে বেলা"—বলিতে বলিতে বাতায়ন মুক্ত করিয়া দিল। "আঃ দেখ দিকি, কেমন শিউলীর গন্ধ আসছে।" চারু শেলাই ফেলিয়া রাখিয়া স্বামীর নিকটে আসিয়া দাঁড়াইল, বলিল, "কি করি বল, অনুপায় ; ওদের ঠাণ্ডা লাগে।"

"এখন ত ওরা এখানে নেই। ব'স না ; তোমারও ঠাণ্ডা লাগ্‌বার ভয় আছে ?"

"আমার ? বটে ? আমরা ত কখনও ঠাণ্ডা লাগাই নি কি না ? দুপুর রাত পর্য্যন্ত ত বাগানে আর ছাতে কেটে যেত।"

"সে ত অনেক দিনের কথা।"

"অনেক দিন হ'লেও এই ধাতেই ত।"

"অনভ্যাসে ধাত নষ্ট হয় যে।"

"তা ঠিক্, তবে বোধ হয় এখনো তত নষ্ট হয় নি।" চারু স্বামীর পার্শ্বে উপবেশন করিলে অমর বলিল, "কি চমৎকার শিউলীর গন্ধ আস্‌ছে।"

"হ্যাঁ" বলিয়া চারু নীরব রহিল।

"চারু, আজ এত গম্ভীর, এত অন্যমনা যে ?"

"কই" বলিয়া স্বামীর মুখপানে চাহিয়া চারু একটু হাসিল।

অমর দুই হাতে চারুর কণ্ঠ বেষ্টন করিয়া ধরিয়া সাদরে জিজ্ঞাসা করিল, "বল্‌বে না ?"

চারু একটু নীরবে রহিল ; স্বামীর আদরে সব কথা বুঝি সে ভুলিয়া গেল। পরে মৃদুস্বরে বলিল, "এমন কিছু নয়—বল্‌ছি।"

অতুলবাবু দুগ্ধপানান্তে কাঁদিতে কাঁদিতে আসিয়া ঝি ও হরির নামে পিতামাতার নিকটে বহুবিধ অভিযোগ করিতে লাগিলেন। চারু তাহাকে ক্রোড়ে লইয়া সান্ত্বনা দিতে লাগিল এবং ঝি ও হরিকে যে কাল খুব মারিবে, তাহার অনেক আশ্বাস দিল। ক্রমে অতুল শান্ত হইয়া ঘুমাইয়া পড়িল। ঝি আসিয়া খুকীকে শোয়াইয়া দিয়া গেল। চারু তাহাদের নিদ্রিত-গণ্ডে একটি একটি চুম্বন করিয়া স্বামীর নিকটে আসিয়া দাঁড়াইল। অমর তখনো বাতায়নে বসিয়াছিল।

চারু একটু ইতস্ততঃ করিল, তারপরে মৃদুস্বরে বলিল, "আজ একখানা পত্র পেয়েছি।"

"কার?"

"দিদির।"

অমর একটু নীরব থাকিয়া পরে বলিল, "তবে যে বল পত্র পাও না?"

"পাই না ত, আজ পেয়েছি।"

"নিজেই লিখেছে, না লিখে লিখে আদায় করেছ?"

"নিজে সে লিখ্‌বে! কত লিখে তবে এ উত্তরখানা পেয়েছি।"

"কি এত লেখ? 'উত্তর দাও, উত্তর দাও, এসো, এসো' নয় ত 'একবার যাব'? এই সব?"

"হ্যাঁ তাই বই কি! পত্র যেমন লেখা উচিত তেমনি লিখি।"

"কি লেখা উচিত? তোমার অতুল কাঁদ্‌ছে, নয় ত খেলা কর্‌ছে। আমার মন কেমন কর্‌ছে—দাঁত কন্‌কন্ কর্‌ছে, পেট কামড়াচ্চে।"

"যাও যাও, ভাল লাগে না। আমি তোমার চেয়ে ভাল পত্র লিখ্‌তে পারি—জান?"

"সত্যি নাকি! একটু শিখোও না দয়া করে, আমিও লিখ্‌বো—"

"কাকে? দিদিকে?" অমরের গণ্ড লোহিত হইয়া উঠিল, বাধা দিয়া বলিল, "আর বুঝি আমার পত্র লেখবার লোক দেখতে পেলে না! বন্ধু-বান্ধব কেউই নেই? আছ কেবল তুমি—আর তোমার—"

"দিদি! বড্ড অন্যায় কথা ত বলেছি! বন্ধুবান্ধবকে যত পত্র লেখ, তাও আমার জানা আছে; আমাকেও যত লেখ—"

"দোহাই তোমার—তুমি একবার হাওয়া খেতে কোথাও যাও, পত্র লিখি কি না তা দেখিয়ে দিচ্চি!"

চারু হাসিয়া বলিল, "তোমায় কথায় কে হারাবে? জান কি না, আমার কোথাও যাবার উপায় নেই, তাই এত গরব! তা আমারই না হয় কোথাও যাওয়া হয় না, যারা যায়, তাদের ওপরেই বা কই কৃপা হয়?"

"এইবার সার কথা বলেছ; প্রাণে মায়া নেই কি না তাই—তাই—"

"তাই কি?"

"কি জান, পত্র লেখা আমার মোটেই অভ্যাস নেই।"

"কথা ওল্টাছো কেন? পত্র লিখলে সে তোমায় মেরে ফেল্‌বে—কেমন?"

"কি ভ্যান্ ভ্যান্ কর্‌তে লাগলে? বসো ত বসো নয় ত—"

"আচ্ছা বেশ।" বলিয়া চারু কক্ষান্তরে যাইবার উপক্রম করিল।"

"যাও যে!"

"যতক্ষণ থাক্‌ব ঝগড়া আর গালাগালি ভিন্ন ত লাভ নেই।"

"বসো—ঘাট হয়েছে, বসো।"

"না, আমি বস্‌বো না"

"শোন শোন, একটা কথা আছে।"

"শুন্‌তে চাই না।"

"বেশ শুন না।"

চারু দ্বার পর্য্যন্ত গিয়া মুখ ফিরাইয়া বলিল, "কি কথা ?"

"কিছু নয়!"

চারু আস্তে আস্তে নিকটে আসিয়া স্বামীর পাশে বসিয়া তাহার স্কন্ধে মুখ রাখিয়া বলিল, "বল না কি ? বল্‌বে না! মাথা খাবে যে না বল্‌বে।"

অমর সস্নেহে তাহাকে চুম্বন করিয়া বলিল, "কাল বল্‌বো। হ্যাঁ, ভাল কথা, তারিণীর আজ পত্র পেয়েছি, সে অনেক মিনতি করে পত্র লিখেছে। আমি লিখে দিলাম, তার ওপর আমার কোন রাগ নেই।"

চারু একটু নীরবে রহিল। তার পরে বলিল, "আমারও নেই। দিদি কিন্তু খুব রেগেছিলেন।"

"হ্যাঁ, তা যাকৃগে, দোষীকে ক্ষমা করাই উচিত।"

"তা তো সত্যি। রাত হ'ল, খেতে চল।"

আহারান্তে ক্ষণেক অন্যান্য বিষয়ের আলোচনা করিয়া উভয়ে নিদ্রিত হইয়া পড়িল।

প্রভাতে শয্যা ত্যাগ করিয়াই চারু বলিল, "বল, কি কথা!"

অমর হাসিয়া বলিল, "ধন্য যা হোক্! রাত্রে ঘুমুতে পেরেছিলে ত!"

"তা তুমিই বল্‌তে পার, কাছে ত তুমি ছিলে।"

"আমায় বুঝি সমস্ত রাত তোমায় পাহারা দিতে হবে! আমার ঘুম নেই!

"সে কথা যাক—এখন বল।"

অমর সঙ্কোচ ত্যাগ করিয়া বলিল, "কথা এমন কিছু নয়, তোমার দিদি কি লিখেছেন।"

"এই কথা বল্‌তে এত ওজর। লিখেছে, কে কেমন আছে, সে ভাল আছে, এই সব।"

"দেখি পত্রখানা।"

চারু ভীতভাবে বলিল, "কেন দেখতে যাচ্চ? তুমি ত কখনো চাও না—আমিই জোর করে পড়াই।"

"তবে আজ দেখাতে ভয় পাচ্চ কেন?"

চারু ক্ষীণস্বরে বলিল, "একটু অন্যায় করেছি।"

"কি অন্যায়?"

"গোটা কতক কড়া কথা লিখেছিলাম, সে রাগ করেছে।"

"দেখি?"

চারু পত্রখানা আনিয়া দিল। অমর পড়িয়া উত্তেজিত কণ্ঠে বলিল, "তুমি নিশ্চয় যে সব কথায় সে অসন্তুষ্ট হয়, তাই লিখেছিলে?"

"হ্যাঁ।"

"কেন লিখেছিলে—ছিছি, তোমার কি একটু বুদ্ধি নেই?"

চারু ভীতভাবে বলিল, "কষ্ট হয় তাই লিখি—সে কেন এমন করে আমাদের মায়া কাটালে?"

"মায়া? কাকে মায়া? তোমাকে আর অতুলকে? তা সে যদি কাটাতে পারে, তুমি কেন কাটাতে পার না? বারে বারে এ রকম কথা লেখ—সে হয় ত ভাবে—আমিই হয় ত—ছি ছি, কি অন্যায় চারু!"

চারু ধীরে ধীরে বলিল, "এতে কি এত অন্যায়, আমি বুঝ্‌তে পারছি না। আমি লিখি তাতে সে তোমার ওপরে সন্দেহই বা কর্‌বে কেন?"

"তোমার জ্বরের সময় আমায় দিয়ে একখানা পত্র লিখিয়েছিলে—"

"তাতে কি হয়েছে?"

অমর উত্তর না দিয়া চলিয়া গেল। বোধ হয় ভাবিতেছিল, সেদিনের সে প্রলোভন ত্যাগ করিতে পারিলেই তাহার পুরুষের ন্যায় কার্য্য হইত। সে যদি নিমেষের জন্যও অন্যরূপ ভাবে, সে লজ্জা অসহ্য।

## পঞ্চম পরিচ্ছেদ

সুরমা নিকটে গিয়া বলিল, "উমা শুনেছিস্ ?"

"কি" বলিয়া তাহার চন্দনঘষা স্থগিত করিয়া উমা সুরমার মুখপানে চাহিল। এলোচুলে শুভ্রবেশে তাহাকে তখন তাম্রপুষ্পপাত্রে সজ্জিত শেফালিকা-রাশিরই মত দেখাইতেছিল। সম্মুখে সিংহাসনোপরি বিগ্রহ মূর্ত্তি স্থাপিত, ধূপ চন্দন গুগ্‌গুলের গন্ধে গৃহ আমোদিত, চারিদিকে নানা পূজোপকরণ থরে থরে সজ্জিত। সুরমা বালিকার সেই সরস কুসুমপেলব মুখখানি দেখিতে দেখিতে মনে মনে বলিল, তোমাকেও এই সব উপকরণের সঙ্গে ওঁর পায়ে সমর্পণ করতে চাই। তুমি যখন মানুষের জন্যে তৈরী হও নি, তখন মানুষের আশা তৃষ্ণা মলিনতা তোমায় যেন স্পর্শ কর্‌তে না পারে। যদি তোমায় ঐ পায়ের উপযুক্ত কর্‌তে, যদি মানব-মনের স্বভাবজাত সামান্য ধুলো ময়লাটুকু ঝেড়ে ফেল্‌তে মধ্যে মধ্যে তোমায় একটু কষ্ট দি, সে নির্দ্দয়তা উনি ক্ষমা কর্‌বেন।"

উমা হাসিয়া বলিল, "অমন করে রইলে যে মা ? কি বল্‌ছিলে ?"

"প্রকাশ এসেছে।"

বিস্মিতা উমা বলিল, "সত্যি না কি ? কখন ?"

"রাত্রে।"

"তোমার সঙ্গে দেখা করেছে ?"

"না, ডাক্‌তে পাঠিয়েছি।"

সুরমাকে প্রস্থানোন্মুখ দেখিয়া উমা বলিল, "এখনি পুরুতঠাকুর আস্‌বেন, আমি ত যেতে পার্‌ব না, এইখানেই ডাকাও না ?"

"তাই ডাকিয়েছি।"

উমা সজোরে চন্দন ঘষিতে আরম্ভ করিল। একবার হাসিহাসি মুখ তুলিয়া বলিল, "আমার কিন্তু এখন নমস্কারটা করাও হবে না দেখছি।"

প্রকাশ আসিয়া দালানে দাঁড়াইল। সুরমা ডাকিল, "এস প্রকাশ।"

"রাস্তার কাপড় এখনো ছাড়ি নি, ঘরে যাব?"

"তবে দোরের গোড়ায় দাঁড়াও।"

জুতা ত্যাগ করিয়া ধীর-পদে আসিয়া প্রকাশ দ্বারের নিকট দাঁড়াইল। চকিতের মত একবার গৃহের অভ্যন্তরে দৃষ্টিপাত করিল; দেখিল, সুসজ্জিত পুষ্পের শোভা ও সৌরভের মধ্য হইতে একটি দৃষ্টি একাগ্র স্নেহে, অনাবিল আনন্দে পরিপূর্ণ হইয়া তাহার দিকে আগ্রহে অগ্রসর হইয়া আসিতেছে। তখনি প্রকাশের দৃষ্টি অবনত হইয়া গেল। সুরমা হাসিয়া বলিল, "ঠাকুরকে প্রণাম করো, কতদিন পরে এলে।" অপ্রতিভ হইয়া প্রকাশ প্রণাম করিল। আদরপরিপূর্ণ-কণ্ঠে সুরমা জিজ্ঞাসা করিল, "কেমন ছিলে প্রকাশ? ভাল ত?"

"ভাল।"

"এখন আমাদের যে নমস্কার করা উচিত, তার কি করি বল? আমি কোন জন্মেই ওটা পারব না দেখ্‌ছি, এতদিন পরে এলে তাও—"

প্রকাশ মৃদু হাসিয়া বলিল, "আমিও নিতে পারব না।"

"কিন্তু উমা, তোকে তা বলে রেহাই দিচ্চি না, ওঠ্, নমস্কার কর্।"

উমা বিব্রত লজ্জিত-হাস্যে বলিল, "চন্দন ঘষ্‌ছি যে—"

"তা হোক্, ওঠ্—আমি ঘষ্‌ছি, দে।"

উমা উঠিয়া লজ্জা ও সানন্দহাস্যে প্রকাশের পায়ের গোড়ায় একটা মস্ত শব্দ করিয়া মাথা ঠুকিল। সুরমা বলিল, "আহা হা—মাথাটা ভাঙ্‌লি না কি পাগ্‌লি?" প্রকাশ তাহার দিকে চাহিল। অপ্রতিভ উমা "লাগেনি" বলিয়া কপালে হাত বুলাইতে লাগিল। সুরমা সহাস্যে

প্রকাশের পানে চাহিয়া বলিল, "নমস্কারের ধূমে কপালটা ভাঙ্‌ল—একটা আশীর্ব্বাদও তবু পেলে না।" লজ্জিতভাবে মৃদুস্বরে প্রকাশ বলিল, "শিখিয়ে দাও জানি না ত।" সুরমা গম্ভীরমুখে বলিল, "আশীর্ব্বাদ কর—ঐ নির্ম্মাল্যের মত অমনি পবিত্র নির্ম্মল হও।" প্রকাশ চকিতভাবে সুরমার পানে চাহিল; ঈষৎ উদ্বেগে ম্লান ছায়াছন্ন প্রশস্ত ললাটখানি রক্তিম হইয়া উঠিল, তখনি সে ভাব দমন করিয়া কম্পিত মৃদু-কণ্ঠে প্রকাশ উচ্চারণ করিল, "নির্ম্মাল্যের মত অমনি পবিত্র নির্ম্মল হও।" উমা আবার প্রণাম করিল। কিয়ৎক্ষণ অন্যান্য আলাপের পরে প্রকাশ চলিয়া গেলে সুরমা উমাকে বলিল, "কই, তুই যে বড় প্রকাশের সঙ্গে গল্প কর্‌লি না?" উমা লজ্জিত হাস্যে বলিল, "কেমন লজ্জা করল।"

"লজ্জা কিসের?"

"অনেক দিন পরে এসেছে, তাই হয় ত।"

"কৈ আমার ত লজ্জা হ'ল না?"

উমা ভাবিয়া বলিল, "তা তুমি যে বড়, আমি যে ছোট।"

"পাগ্‌লি কোথাকার। এবার দেখা হ'লে কথা ক'স্ বুঝেছিস্? কিন্তু শোন্, এখন বড় হচ্চিস্, পুরুষ-মানুষের সঙ্গে একলা দেখা করা বা বেশী গল্প কর্‌তে নেই, আমার সাক্ষাতে সকলের সঙ্গে গল্প কর্‌বি, অন্য সময় নয়, বুঝেছিস্?"

"আচ্ছা।" তার পরে সরল প্রশান্ত চক্ষে চাহিয়া উমা জিজ্ঞাসা করিল, "তবে যদি কখনও একলা কারো সঙ্গে কি প্রকাশের সঙ্গে দেখা হয়—আর সে যদি কথা কয়?"

"সামান্য উত্তর দিয়ে চলে আস্‌বি।"

"আচ্ছা।"

সুরমা আবার বলিল, "শুধু প্রকাশ বলা ভাল দেখায় না, প্রকাশ-দাদা বলিস্—এখন ত অনেক দিন পরে এসেছে—চেষ্টা কর্‌লে পার্‌বি।"

উমা একটু হাসিয়া বলিল, "বড্ড কিন্তু লজ্জা কর্‌বে মা।"

"প্রথম প্রথম, তার পর আর কর্‌বে না।"

কয়েক দিন বেশ আনন্দে কাটিতে লাগিল। সুরমা উমার সন্দেশ তৈয়ারি কাজ খুব বাড়াইয়া দিয়া প্রত্যহই বৈকালে পিতা ও প্রকাশকে তাহাদের রন্ধনগৃহে বৈকালিক নিমন্ত্রণে আপ্যায়িত করিতে লাগিল। রাধাকিশোরবাবু অত্যন্ত গম্ভীরভাবে মিষ্টান্নের যথাযথ আলোচনা করিয়া যান এবং আনন্দের আধিক্যে উমা তাঁহার পাতে চারিটা সন্দেশ দিতে গিয়া আটটা দিয়া ফেলে এবং মধ্যে মধ্যে কুণ্ঠিতভাবে, নীরবে-নত-মুখে আহার্য্য-কার্য্যে-যেন-অত্যন্ত-মনোযোগী প্রকাশকে বলে, "তোমার বুঝি ভাল লাগ্‌ছে না প্রকাশ-দা?" প্রকাশ ব্যস্ত হইয়া বলে, "না না, ভাল লাগ্‌ছে বই কি।" রাধাকিশোরবাবু তখন পরিহাস করিয়া বলেন, "ভাল লাগ্‌ছে কি না তার প্রমাণই দেখ্‌তে পাচ্চো—আমি যতক্ষণ বকে মিথ্যে সময় নষ্ট কর্‌ছি, উনি ততক্ষণ টেনে যাচ্চেন, কথা ক'য়ে সময়টুকুর অপব্যবহার কর্‌তেও ইচ্ছুক নন। পাতে যদি কিছু পড়ে থাকে দেখ, তাহলে না হয় সন্দেহ কর্‌তে পার—কিন্তু শেষে দেখ্‌বে পিপীলিকা ভায়ারাও দুর্ভিক্ষে মারা যাবেন।" রাধাকিশোরবাবুর এই পুরাতন রসিকতা শুনিয়া কাহারও হাসি পাইত কি না সন্দেহ, কিন্তু উমা অত্যন্ত হাসিত। তাহার সরল হাস্যে সুরমার মুখও হাস্যময় হইত এবং প্রকাশও নতমুখে একটু ম্লান-হাসি হাসিত।

বৈকালে সুরমা বসিয়া কি একটা করিতেছিল। সময়টা অত্যন্ত মন্দ; আকাশে মেঘ ঘনঘোরভাবে ছাইয়া পড়িয়াছে। গাছের পাতাটিও নড়িতেছিল না, কিন্তু শরতের মেঘাড়ম্বরে অল্প অল্প শীতের আভাসে

সকলের গা একটু একটু শিহরিয়া উঠিতেছিল। উমা আসিয়া সুরমাকে ডাকিয়া গেল, "ঠাকুরের শীতলের যোগাড়ে যাবে না মা?"—"তুই যা, আমি আজ পার্‌ছি না।" প্রকাশ আসিয়া বলিল, "দাদা তাহেরপুরের নূতন বন্দোবস্তের কথা তোমায় কি বল্‌বেন, তুমি একবার এদিকে এস।" সুরমা আলস্যজড়িতকণ্ঠে বলিল, "শরীরটা আজ ভাল নেই—সন্ধ্যের পরে শুন্‌বো।" প্রকাশ একটু দাঁড়াইল—সে সুরমার প্রায় সমবয়সী; অনেক দিনের অসাক্ষাতে শৈশবের সৌহার্দ্দ্য মধ্যে একটু শিথিল হইয়াছিল, এখন আর ততটা সঙ্কোচ নাই। সে মৃদু হাসিয়া বলিল, "শরীর না মন?" সুরমাও হাসিয়া বলিল, "দুইই হয় ত।" প্রকাশ বিষণ্ণ হইয়া চলিয়া গেল। সুরমার বিচিত্র বৈধব্যের বিড়ম্বনা সে একটু একটু বুঝিত বা কিছু কিছু জানিত।

সুরমা কি ভাবিতেছিল, তাহা বোধ হয় সেও ঠিক জানিত না। তাহার মন সময় সময় এমন অবস্থায় থাকে যে, কি করিতেছে বা কি ভাবিতেছে তাহা সে নিজেই বুঝিতে পারে না, কিন্তু সকলে দেখে সে অত্যন্ত অন্যমনস্ক। আরব্ধ কার্য্য হস্ত হইতে স্খলিত হইয়া পড়িতেছে, চক্ষু লক্ষ্যশূন্য অথচ চাহিয়া আছে, কি এক অজ্ঞাত ভাবে হৃদয় অবসন্ন, নিশ্বাসও যেন কতকটা দীর্ঘনিশ্বাসের মত সময় সময় শুনাইতেছে, অথচ সুরমা জানিত না যে, সে কি ভাবিতেছে। সে কি ভাবিতেছিল, এই বুঝি শেষ? সুদীর্ঘ বৈচিত্র্যময় জীবনযাত্রার এই বুঝি চরম পরিণতি? আধ আলো, আধ আঁধারময়, ছায়া ছায়া, উদাস উদাস, সুখ দুঃখের ঔজ্জ্বল্যম্লানিমা-হীন এ কি জীবন? অতল সুনীল বারির উপরে মূলহীন শ্যামল শৈবালের ন্যায় সংসার-স্রোতে সে ভাসিতেছে অথচ তাহার সহিত কোন বন্ধন নাই। স্রোত যখন তখন যেখানে সেখানে ভাসাইয়া লইয়া চলিয়াছে। এই কি নারীজন্ম? না এ বিধাতার অভিশাপ! ইহা অপেক্ষা

উৎকট দুঃখও যেন বাঞ্ছনীয়। যাহাতে অনুতাপ করিবার কিছু নাই, যাহাতে চক্ষে একবিন্দু জল আনিয়া দিতে পারে না তাহাকে কিসের সহিত তুলনা করা যায়? যে গতির পরিবর্ত্তন নাই, সে গতি কতক্ষণ সহ্য হয়? ঋষির অভিশাপে অহল্যা যেমন পাষাণ হইয়া গিয়াছিল, সুরমার মনে হইল কাহার অভিশাপে সেও যেন ক্রমশঃ পাষাণ হইয়া আসিতেছে। পিতার অনাবিল স্নেহ, উমার একান্ত নির্ভরের সারল্য, প্রকাশের স্থির ধীর সহৃদয়তা, কিছুই যেন আর তাহাকে চেতনা দিতে পারে না। নূতন সংসারে আসিয়া, নূতন লোকের সঙ্গ-অভ্যাসের জন্য সে যেন দিনকতক নিজেকে নির্দ্দয়ভাবে সজাগ করিয়া রাখিয়াছিল, এখন আর নূতনত্বের সে সতর্কতাও নাই। অবসন্নতার অন্ধকার ক্রমশঃ যেন তাহাকে গ্রাস করিতে আসিতেছে —অন্তরে বাহিরে সে যেন পাষাণ হইয়া যাইতেছে। কে এমন আছে, কে এমন কোথায় আছে যাহার চরণস্পর্শে তাহার এই পাষাণ-জীবন আবার সচেতন হইবে!

চঞ্চল-পদে উমা আসিয়া নিকটে দাঁড়াইল, ব্যগ্রকণ্ঠে 'মা' বলিয়া ডাকিতে গিয়া থমকিয়া দাঁড়াইল। সুরমা তখন দুই-হাতে মুখ লুকাইয়া স্তম্ভের উপর শরীরের ভার হেলাইয়া বসিয়া ছিল। মুহূর্ত্ত থামিয়া ব্যগ্রকণ্ঠে ডাকিল, "মা।" উত্তর নাই। "মা, ওমা কি করছ? শোন!" সুরমা মনে মনে বলিল, "কে রে রাক্ষসী? পাষাণের মধ্যে মাকে কোথায় পাবি? আর মা বলিস্ না।"

"ও মা! কে এসেছে দেখগে, শীগ্‌গির চলো। মা, যাবে না?"

"মা কে? আমার অতুলকে আমি মা বল্‌তে দিই নি, তুই রাক্ষসী কেন আমায় মা বল্‌বি? সরে যা—সরে যা।"

উমা আবার বলিল, "তোমার কি হয়েছে মা? অসুখ করছে কি? তোমার অতুল এসেছে।"

"কি? কে? কে এসেছে?"

"তোমার অতুল? কেন মা ওরকম কর্‌ছিলে?"

সুরমা উঠিয়া দাঁড়াইল, আশঙ্কাপাণ্ডুর ব্যথিত বালিকাকে নিকটে টানিয়া লইয়া বলিল, "তুমিই আমার অতুল।"

"ঐ দেখ কারা আস্‌ছে।"

সুরমা ফিরিয়া দেখিল। দেখিয়া ত্রস্তে মুখ ফিরাইয়া দুই হাতে থাম দুইটা চাপিয়া ধরিয়া তাহার ফাঁকের মধ্যে মুখ লুকাইল। ক্ষণকাল সব নিস্তব্ধ, তার পরে দুইটি কোমল সরলতা তাহার স্কন্ধ জড়াইয়া ধরিল। আসন্ন সন্ধ্যার ম্লান নিস্তব্ধতা কম্পিত করিয়া স্নেহ-কাতর কণ্ঠ মূর্চ্ছনায় ভরিয়া বাজিয়া উঠিল,—"দিদি—দিদি—এত দিন পরে দেখা হ'ল, রাগ করে কি মুখ ফেরালে?" কিছুক্ষণ কাটিয়া গেল। সুরমা বুঝিতে পারিল অশ্রুজলে তাহার স্কন্ধ ভিজিয়া যাইতেছে; ধীরে ধীরে সে ফিরিল। ধীরে ধীরে চারুর মুখ এক হস্তে তুলিয়া ধরিয়া অন্য হস্তে অশ্রু মুছাইয়া দিল, ক্ষীণ-কণ্ঠে বলিল, "কেঁদ না চারু।" ক্ষণপরে কণ্ঠ পরিষ্কার করিয়া বলিল, "কখন্ এলে?"

"এই আসছি" বলিয়া চারু নত হইয়া সুরমার পায়ের ধূলা তুলিয়া লইয়া মাথায় দিল। চারুর মস্তকে হস্ত রাখিয়া মনে মনে সুরমা তাহাকে আশীর্ব্বাদ করিল, তারপর জিজ্ঞাসা করিল, "আমায় ত কই কিছু লেখনি'?—কার সঙ্গে এলে?"

"কাকামশায় আর বিন্দু ঠাকুরঝিকে নিয়ে। লিখলে কি তুমি আস্‌তে বল্‌তে?"

উমা অতুলকে ক্রোড়ে লইয়া সম্মুখে আসিয়া বলিল, "আর এ কে মা? চিনতে পার?"

"চারু, এ কি ছেলেমানুষী করেছ—ওকেও এনেছ?" ব্যথিতা

বিস্মিতা চারু বলিল, "তোমার কাছে আনায় যদি অন্যায় হয়, তবে তাই করেছি ; আমি এলে ওকে কোথায় রেখে আস্‌ব দিদি ?"

উমা ঝঙ্কার দিয়া বলিল, "ধন্যি মানুষ তুমি মা ! এই অতুল অতুল করে প্রাণ ছাড়, এখনো চোখের জল শুকোয় নি—আর সেই ধন সম্মুখে এসেছে, তাকে অনাদর করছ ? তুমি কি মা ?"

"চুপ্‌ কর রাক্ষসী"—বলিতে বলিতে সুরমা উহার নিকটস্থ হইল।

"রাক্ষসী আমি না তুমি ? এমন মুখখানি দেখে কোলে না নিয়ে মানুষ থাক্‌তে পারে ? তুমি আবার মা !"

সুরমাকে নিকটস্থ দেখিয়া বালক দুই হাত বাড়াইয়া দিল। সুরমা মুহূর্ত্তমাত্র নিশ্চেষ্টভাবে থাকিয়া আর আত্মসম্বরণ করিতে পারিল না, দুই হাতে তাহাকে বক্ষে তুলিয়া লইয়া সকলের দিকে পশ্চাৎ ফিরিয়া অন্য ঘরে চলিয়া গেল। উমা সজল-চক্ষে হাসি-মুখে বলিল, "এসো মাসিমা —কিছু মনে করো না—মা আমার পাগল।"

চারু দুই হাতে তাহার মুখ ধরিয়া বলিল, "তুমি আবার কে মা ? এমন হাসিমুখখানি কোথায় পেলে ?"

উমা লজ্জায় লাল হইয়া উঠিল। চারু আবার জিজ্ঞাসা করিল, "কে মা তুমি ?"

উমা হাসিমুখে বলিল, "মার মেয়ে।"

"এমন মেয়েটি, মা তোমার কোথায় পেলে মা ?"

"চল না মাকে জিজ্ঞাসা কর্‌বে—"

দুই জনে অগ্রসর হইতে হইতে উমা আবার বলিল, "মাসীমা তুমি যেন মার কথায় কিছু মনে করো না, মা,—"বাধা দিয়া চারু দুই আঙ্গুলে তাহার গাল দুইটি একটু টিপিয়া ধরিয়া বলিল, "তোমারি মা, আমার কি কেউ নয় ? আমার যে দিদি।" উমা

অপ্রতিভ হইল। দুই জনে কক্ষমধ্যে গিয়া দেখিল, সুরমা অতুলকে বক্ষে লইয়া নীরবে পালঙ্কের উপরে বসিয়া আছে—দুই চক্ষু হইতে অজস্র স্ফটিকবিন্দু ঝরিয়া ঝরিয়া পড়িতেছে; সে তাহাদের দেখিয়া মুখ ফিরাইল। উমা গিয়া নিকটে দাঁড়াইল; অতুলকে সম্বোধন করিয়া বলিল, "বোকা ছেলে, মাকে চুপ করাতে জান না? বল, মা চুপ কর, কোঁদো না।" বিব্রত অতুলচন্দ্র এতক্ষণ কি করিবে ভাবিয়া পাইতেছিল না, এক্ষণে ধীরে ধীরে সুরমার কণ্ঠ বেষ্টন করিয়া গণ্ডঘর্ষণে তাহার অশ্রু মুছাইতে লাগিল। উমা হাসিতেছিল বটে, কিন্তু তাহার বিশাল চক্ষু জলে ভাসিতেছিল। চারু ধীরে ধীরে সুরমার পাশে গিয়া বসিল। ডাকিল, "দিদি!"

## ষষ্ঠ পরিচ্ছেদ

"কি?" বলিয়া অশ্রু মুছিয়া সুরমা ফিরিয়া অতুলকে চুম্বন করিল।

প্রভাত হইয়াছে। রবির নবোদিত কিরণ শ্বেত অট্টালিকার কক্ষের বিবিধ বর্ণের কাচময় দ্বারের উপরে পতিত হইয়া প্রকাণ্ড প্রকাণ্ডস্তম্ভশোভী বারান্দার অপূর্ব্ব শোভা সম্পাদন করিতেছিল। চীনামাটির টবের উপরিস্থিত বৃক্ষশাখা হইতে পুষ্পগুলি মধুর গন্ধে সে স্থান আমোদিত করিয়া তুলিতেছে। পিঞ্জরস্থিত মুদিত-নয়ন কেনারী, কাকাতুয়া, ময়না, হীরামন প্রভৃতি পক্ষীগুলি নেত্রোপরি সূর্য্যকিরণসম্পাতে জাগরিত হইয়া সকলে সমস্বরে তাহাকে আনন্দ সম্ভাষণ করিতে আরম্ভ করিয়াছে। সেই বারান্দায় সুরমা পাদচারণ করিয়া বেড়াইতেছিল, কক্ষে শ্রীমান্ অতুলচন্দ্র।

অনেক রাত্রি পর্য্যন্ত গল্প করিয়া শেষরাত্রে শ্রান্ত চারু ঘুমাইয়া পড়িয়াছে। উমাও তাহার যতক্ষণ সাধ্য জাগিয়া থাকিয়া তাহাদের সুখ দুঃখের আলোচনা শুনিয়াছিল। সেও অদ্য এখনও জাগে নাই।

তাহারা ঘুমাইলে অতুল জাগিয়া উঠিয়া তাহার বহুদিন-পরে-প্রাপ্ত অধিকার সবলে দখল করিয়া বসিল, কাজেই সুরমার আর ঘুমান হয় নাই।

বহুক্ষণ ফুলের বিষয়ে, পাখাগুলার বিষয়ে আলোচনার পরে অতুল বলিল, "আমার ও-বাড়ীতে মেলা পাখী আছে, খরগোস্ আছে, তুমি দেখ্‌বে ?" সুরমা সম্মতি জ্ঞাপন করিল। "এ পাখীরা আমায় চেনেনা তারা চেনে। ময়না কেমন খোকা ব'লে ডাকে।" সুরমা সহাস্যে বলিল, "এই ময়নাকে জিজ্ঞাসা কর্‌ত, তুই কে রে ?" অতুল মাতৃ-আজ্ঞা পালনে অত্যন্ত উৎসাহ দেখাইয়া পাখীকে প্রশ্ন করিল। পাখীও আবৃত্তি করিল, 'তুই কেরে ?' তখন তাহার আর বিস্ময়ের সীমা-পরিসীমা রহিল না। সহসা পাদুকার শব্দে সুরমা চাহিয়া দেখিল, তাহার পিতা। তাঁহার মুখ ঈষৎ বিরক্তিপূর্ণ—গম্ভীর। সুরমা বুঝিল, সঙ্গে সঙ্গে হৃদয়ে অত্যন্ত বেদনা বোধ করিল। পিতার কাছে কিছু বলিতে তাহার লজ্জাবোধ হইতে লাগিল তথাপি বুঝিল চারুর মানরক্ষার্থ ইহা প্রয়োজনীয়। পিতাই প্রথমে কথা পাড়িলেন, সেজন্য সুরমা একটু সুবিধা পাইল। তিনি বলিলেন, "এ সব কেন সুরমা, এতে আমার অত্যন্ত কষ্ট বোধ হয় তা কি বোঝ না ?" সুরমা বুঝিল পিতা ভাবিতেছেন সুরমাই চারুকে অনুরোধ করিয়া আনিয়াছে—সে অত্যন্ত আরাম বোধ করিল। বলিল, "অনেকদিন এদের দেখেনি, তাই দেখ্‌তে চেয়েছিলাম—আপনার যে কষ্ট হ'বে তা' বুঝতে পারি নি।"

"তোমার মত বুদ্ধিমতী মেয়ের সেটা বোঝা উচিত ছিল।"

"মাপ করুন। ভরসা দেন ত একটা কথা বলি, যখন হ'য়ে গেছে, তখন অসৌজন্য দেখানো কি ভাল হ'বে বাবা ? আপনি অসন্তুষ্ট হ'লে বুঝ্‌তে পারবে।"

"সেটুকু বিবেচনা আমার আছে মা। তবে পূর্ব্বে একবার আমায় জানানো উচিত ছিল।" সুরমা নতমুখে রহিল।

অবশ্য ইহাতে পিতার স্নেহেরই পরিচয় পাওয়া উচিত, কিন্তু ইহা সুরমাকে বিঁধিল। সে কখনও কাহারও মুখাপেক্ষী হইয়া ত এ পর্য্যন্ত থাকে নাই। শ্বশুর তাহাকে সংসারের সর্ব্বোপরি প্রাধান্য দিয়াছিলেন। সপত্নীর সংসারেও সেই সর্ব্বনিয়ামক সাম্রাজ্ঞী ছিল। পিতার সংসারে আসিয়াও তাহাই—তবু এটুকুর জন্য তাহাকে তাঁহার মুখ চাহিতে হইবে কেন? সংসারের এ কি রহস্য···পরের ঘরেই পরের বেশী প্রভুত্ব খাটে কেন? আর যদি সে চারুকে নিজেই আনিয়া থাকে, তাহাতে তাহার পিতার কিসে অসন্তোষ হইতে পারে? সুরমার সম্বন্ধ লইয়াই ত চারু তাঁহার বিদ্বেষের পাত্রী? সে যদি তাহাদের জন্য তৃষিত হয়, তাহা কি লোকের চক্ষে সত্যই উপহসনীয়? তাহা যদি হয়, তবে যে এই স্থানাস্থান-বিচারশূন্য স্নেহপ্রার্থী মানব-হৃদয় গড়িয়াছে তাহাকে কি বলিব?

অতুল বিমনা মাতার মুখ এক হাতে তুলিতে চেষ্টা করিতে লাগিল। ডাকিল, "মা, ও কে মা?" সুরমা মুখ তুলিয়া দেখিল, তাহার পিতা চলিয়া গিয়াছেন। সনিশ্বাসে বলিল, "আমার বাবা।"

"তোমার বাবা কেন মা? মার ত বাবা নেই—আমার বাবা আছে।" সুরমা তাহাকে চুম্বন করিয়া বলিল, "ও মারও বাবা ইনিই।"

"সত্যি? চল না মাকে জিজ্ঞাসা কর্‌বো—চল না।"

অতুল মহা ধূম ধরিলে অগত্যা সুরমা তাহাকে লইয়া কক্ষমধ্যে প্রবিষ্ট হইল। চারুর ঘুম ভাঙাইয়া অতুল তাহার বাবার সম্বন্ধে অনেক আলোচনা করিয়া যখন জানিল যে, তিনি এ মারও বাবা, তখন অগত্যা মন্তব্য প্রকাশ করিল, "তোমার বাবা ভাল নয়, আমার বাবা

ভাল। আমার বাবার শাদা দাড়ী নেই—তোমার বাবার চুলও শাদা, ও ভাল না, ছিঃ।"

একজন ঝি আসিয়া বলিল, "যিনি এসেছেন তিনি এখনি যাবেন—তাই দেখা কর্‌তে চাচ্চেন।"

সুরমা বিস্মিত হইয়া বলিল, "কাকা এখনই যাবেন? এইখানেই আস্‌তে বল—আজই যাবেন?"

বৃদ্ধ শ্যামাচরণ রায় কক্ষমধ্যে প্রবেশ করিলেন। চারু ঘোম্‌টা দিয়া বসিল এবং উমা অবগুণ্ঠনে তাহার অন্তরালে গিয়া লুকাইল। সুরমা মাথার কাপড় একটু টানিয়া দিয়া বলিল, "কাকা, এখনি যেতে চাচ্ছেন, সে কি?"

"হ্যাঁ মা, বাড়ীতে কেউ নেই, ছোট-মা কাঁদাকাটা কর্‌লেন, তাই কি করি আসতে হ'ল, আমি এখনি যাব—তুমি কোন বিশ্বাসী লোক দিয়ে ওঁকে পাঠিয়ে দিও।"

সুরমা একটু নীরবে রহিল, তারপরে মৃদুস্বরে বলিল, "ইচ্ছে হচ্চে অনুরোধ করি দু'দিন থাকুন, আপনাকে দেখলে বাবার কথা মনে হয়।" শ্যামাচরণ রায়ের নয়নে সহসা দুফোঁটা অশ্রু সঞ্চার হইল। গদগদ-কণ্ঠে বলিলেন, "তিনি থাক্‌লে তুমি কি মা আমাদের ত্যাগ কর্‌তে পার্‌তে? না তোমার এ মূর্ত্তি এ বুড়োকে দেখ্‌তে হত? কি করি, ছোট-মা কিছুতে ছাড়্‌লেন না—আস্‌তে ইচ্ছে মোটেই কর্‌ছিল না—" সুরমা ক্ষণপরে ক্ষীণকণ্ঠে বলিল, "আমি যতই অন্যায় করি না কেন, আমার মনে হয়—আপনি আমায় মাপ করেন, স্নেহ করেন।"

"তা করি মা,—ঈশ্বর জানেন—।" সকলেই ক্ষণকাল নীরবে রহিল, তারপরে শ্যামাচরণ বিদায় চাহিলেন। সুরমা প্রণাম করিয়া পায়ের ধূলা লইল। জিজ্ঞাসা করিল, "চারুকে কবে পাঠা'ব?

"যবে উনি যেতে চান্। ভাল লোক আছে ত ?"

"আছে।"

অতুল বলিয়া উঠিল,"আমি যাব দাদাম'শায়—আমার বাবার জন্য মন কেমন কর্‌ছে !" দাদামশায় তাহাকে আদর করিয়া বলিলেন, "তুমি মাকে ছেড়ে যেতে পার্‌বে ?"—"মাও ত যাবে—নয় মা ?" সুরমা অধোবদন হইল। অতুল পুনঃপুনঃ প্রশ্ন করিতে লাগিল। সুরমা পরিত্রাণের পথ না দেখিয়া উঠিয়া বলিল, "তোমরা ব'স—কাকাকে একটা কথা বলে আসি।" শ্যামাচরণের পশ্চাৎ পশ্চাৎ সুরমাও চলিয়া গেলে সরলা উমা বলিল, "কেন মাসীমা, মা তাঁর নিজের বাড়ীতে যেতে চান্ না কেন ?"

চারু ম্লানমুখে বলিল, "ঈশ্বর জানেন।"

"আমার কিন্তু মেসোমশায়কে একবার দেখ্‌তে ইচ্ছে করে। আমি একবার যাবো।"

"যেও।"

সুরমা ফিরিয়া আসিল, ক্রোড়ে ক্ষুদ্র বালিকাটি। চারুকে তিরস্কার করিয়া বলিল, "এতটা বেলা হয়েছে—এটা খিদেয় গেল যে, একে নে একবার। কোথায় যাবি রে উমি ?

"মেসোমশায়কে দেখ্‌তে।"

সুরমা অন্যমনে বলিল, "মেসোমশায় ?"

উমা হাসিয়া বলিল, "মাসীমা থাক্‌লে মেসোমশায় কাকে বলে গো ?" আমি আবার তাঁকে বাবাও বল্‌তে পারি।"

উমা বড় দুষ্ট ! এখন সে সব জানিত। অতর্কিতে সুরমার গণ্ড আরক্ত হইয়া উঠিল। চারু তাহা লক্ষ্য না করিয়া বলিল, "তোমার মা কি তোমায় ছেড়ে দেবে মা ?"

"কেন দেবে না? মেয়ে কি একা মার? মাসীর কেউ নয়? তুমি কেড়ে নিয়ে যেও।"

সহসা সুরমা বলিয়া ফেলিল, "তবে কি নিয়ে আমি থাক্‌বো? আর'ত কিছু—"

সুরমা কি বলিতে বলিতে থামিয়া গেল, কথাটা তাহার নিজের কাছেই ভাল লাগিল না! চারু বলিল, "তোমার অতুলকে নিয়ে থাকো।"

সুরমা হাসিল। চারু বলিল, "হাসলে যে? তা' কি হয় না?"

"সবাই ত তোর মত পাগল নয়।"

চারু রাগিয়া গেল, "তা তোমাদের মত অত বুদ্ধিমান হওয়ার চাইতে পাগল হওয়া অনেক ভাল, অতুলও বুঝি তোমার পর?"

"পর নয়, কিন্তু পরের জিনিস।"

"আমিই পর তবে?"

"ছেলে কি একলা মায়েরই?"

"ওঃ বুঝেছি, তা পর যদি নিঃস্বত্ব হ'য়ে দান করে।"

"দান কি সবাই গ্রহণ কর্‌তে পারে? অযোগ্যের উচ্চ দান গ্রহণে যে পাপ স্পর্শে তা জান ত?"

"তুমি অযোগ্য? তবে যোগ্য কে?"

"তা কি করে বল্‌ব? আমি জানি, আমি খুব অযোগ্য।"

"তোমার ওরকম ভুল-সংস্কার থাক্‌তে দেব না, কেন তুমি ওরকম ভাব দিদি?"

সুরমা কাতরস্বরে বলিল, "চারু, ক্ষমা কর।" চারু থামিয়া গেল। ক্ষণপরে বলিল, "আর একটা কথা কয়েই থাম্‌ব—তুমি যা'ই ভাব, আমরা জানি এবং চিরদিন জান্‌ব আমরা তোমারই।" সুরমা চারুর কণ্ঠ বেষ্টন করিয়া ধরিল। আবেগপূর্ণ কণ্ঠে বলিল, "তা আমি বেশ জানি

চারু। তুমি, অতুল পরের হলেও তোমরা আমারই।" চারু সুরমার এ আদরে তেমন সন্তুষ্ট হইল না, বেদনার নিশ্বাস ফেলিল।

বৈকালে আবার চারু, সুরমা ও উমা বারান্দায় সেই স্থানে বসিয়া গল্প আরম্ভ করিল। অনেক কথার পরে সুরমা একটু হাসিয়া বলিল, "চারু—মেয়াদ কত দিনের?"

"কিসের মেয়াদ?"

"এখানে থাকার!"

"ও—তিন দিন দিদি।"

"তিন দিন? এত শীগ্‌গীর? তবে এলে কেন?"

"কি করি দিদি, মোটেই দেখা হচ্ছিল না—" তারপরে অভিমান-ক্ষুণ্ণ-স্বরে বলিল, "তা একদিনই হোক্ আর তিন দিনই হোক্ তোমার কি ক্ষতি? তুমি কি আস্‌তে বলেছিলে?"

সুরমা নীরব রহিল।

চারু ছাড়িল না, আবার বলিল, "আচ্ছা দিদি! এত করে লিখ্‌লাম, একবার মন কেমনও কর্‌ত না?"

সুরমা ম্লান-হাস্যে বলিল, "না।"

"যাই বল, আর তুমি আমায় তেমন ভালবাস না।"

"তার আশ্চর্য্য কি চারু? হবে।"

চারু সনিশ্বাসে বলিল, "তাও যদি মনে ঠিক বিশ্বাস হ'ত ত এক রকম বুঝ্‌তাম—তোমায় কখনো চিন্‌তে পারি না দিদি।"

"আগে চিন্‌তিস্। এখন ভুলে গেছিস্।"

উমা বাধা দিয়া বলিল, "এখন ওসব কথা রাখ, আমার মাসীমাটি যে তিন দিনের জন্য কৈলাস ছেড়ে হিমালয়ে সবাইকে কাঁদাতে এসেছেন, তার কি করি বল? আমার যে সপ্তমীতেই বিজয়া লাগ্‌ছে মা।"

সুরমা ক্ষীণ-হাস্যে বলিল,"এ ত ভাগ্যের কথা রে। হিমালয়ে যে ক'দিন কাটবে সেই ক'দিনই হিমালয়ের যথেষ্ট। তারপর অন্ধকার ত আছেই। সপ্তমীতে কাঁদিস্ না পাগ্‌লি, বিজয়া ত কেউ কেড়ে নেবে না? তখন খুব কাঁদিস্, এখন হাস।"

"না বাপু, কান্না পেছনে দাঁড়িয়ে আছে জানতে পেরে কে কবে হাস্‌তে পারে? আমি ত তা পারি না।"

"আমি তা খুব পারি—চিরজীবনই আমি তাই করে আসছি—আমার কাছে শিখে নে।"

"তোমার বিদ্যা তোমার থাকুক। মা গো! আমি অমন হাসতে চাই না, তার চেয়ে আমার কান্না ভাল—" বলিতে বলিতে উমার চক্ষু দুটি জলে ভরিয়া আসিল। চারু সবাষ্প হাস্যে বলিল, "এটাকে কোথায় পেলে দিদি?"

সুরমা উমার মুখখানা ক্রোড়ে টানিয়া লইয়া, তাহার বিশৃঙ্খল কেশগুলা সযত্নে সরাইয়া দিতে দিতে চারুর পানে সস্নেহ বিশাল-লোচনে চাহিয়া বলিল, "যেখানে এমনি আর একখানা ভালবাসা স্নেহভরা মুখ কুড়িয়ে পেয়েছিলাম, সেই সংসারের পথে এ মুখখানাও পেয়েছি।" তারপরে উমাকে বলিল, "হ্যাঁরে, তোর মাসীমাকে সন্দেশ করে খাওয়ালি নে—কাল ভাল করে—" বাধা দিয়া উমা বলিল, "না বাপু আমি এখন ওসব পারব না, এ দুদিন ত দেখ্‌তে দেখ্‌তে ফুরিয়ে যাবে, আমি এ সময়টুকু মাসীমার সঙ্গে আর অতুলের সঙ্গে গল্প করে কাটাবো। মাসীমা ঢের অমন সন্দেশ খেয়েছে।"

এমন সময় অতুল আসিয়া উপস্থিত হইল। ডাকিল, "দিদি, ময়ুয়া পাখী নেব!" দিদি তখন সাদরে তাহাকে ক্রোড়ে লইয়া মহা কোলাহল-হাস্যে পক্ষীর সন্ধানে ধাবিত হইল।

চারু বলিল, "আচ্ছা দিদি, একটা কথা বলি, রাগ করো না—রাগ ত করবেই, তবুও বল্‌বো।" সুরমা হাসিয়া বলিল, "এত 'গৌরচন্দ্রিকা' কেন? যা বল্‌বে বল।"

"আচ্ছা, এতদিন পরে দেখা—তিনি কেমন আছেন সেটুকুও ত কৈ একবার জিজ্ঞাসা করলে না?" সুরমার সহসা উত্তর যোগাইল না। তাহাকে নীরব দেখিয়া আবার চারু বলিল, "কেন এমন করেছ দিদি? এত আপন হয়ে কেন এত পর হয়েছ—পর করেছ? আমার এখন সময়ে সময়ে মনে হয়, তুমি হয় ত তাঁর ওপরে অভিমান করে সরে এসেছ; কিন্তু সে বিশ্বাসও মনে দাঁড়ায় না, এতদিন পরে হঠাৎ তুমি তা' করবে কেন? অভিমান ত প্রথমেই দেখাতে পারতে। শ্বশুরের মৃত্যুর পরই তুমি এখানে চলে আসতে পারতে। তা' না করে আমাদের অচ্ছেদ্য ভালবাসার শৃঙ্খলে বেঁধে, নিজে বাঁধা পড়ে, এখন আবার নির্দ্দয় হয়ে সে শৃঙ্খল ছিঁড়্‌ছ কেন দিদি? আমায় বল—আমি তোমার ছোট বোন্—আমায় কিসের সঙ্কোচ দিদি?"

সুরমার যেন ক্রমশঃ নিশ্বাস রোধ হইয়া আসিতেছিল। কোন কথার উত্তর দিবার বা চারুকে কোন প্রকারে নিবৃত্ত করিবার ক্ষমতা ক্রমশঃ সুরমার লোপ পাইতেছিল। কেবল বায়ুহীন অতল কূপে পড়িয়া যেন সে হাঁপাইয়া উঠিতেছিল।

চারু বলিতে লাগিল, "এর অর্থ কি দিদি? তুমি যে আমাদের—আমাকে অতুলকে—কত ভালবাস, তা কি আমি বুঝি না? তবে স্বামীর ওপর তুমি কেন বিরূপ দিদি? কি যে ঠিক, তাও ভালো বুঝ্‌তে পারি নি—যদি ভুল বলে থাকি ক্ষমা করো—আমার মনের বিশ্বাস—তিনিও তোমাকে যথেষ্ট শ্রদ্ধা মান্য করেন। অন্ততঃ সে সুখটুকু উপভোগ করতেও তুমি কেন বঞ্চিত থাক দিদি? তোমার অতুলকে কোলে নিয়ে, তাঁর

কাছে তুমি কেন থাক্‌লে না? তোমায় আবার যেতে হবে, আবার আমাদের সেই সুখের হাট বাঁধ্‌বো। দিদি, ফিরে চল—তোমার ঘরে তুমি ফিরে চল। তুমি যে সেই ঘরেরই লক্ষ্মী—এখানে এত ঐশ্বর্য্যেও আমার তোমায় তেমন ভাল লাগছে না। আমি তোমায় নিতে এসেছি—কেন তুমি পরের ঘরে পর হয়ে আপনার সবাইকে পর করে রাখ্‌বে? ফিরে চল।”

সুরমা অল্পে অল্পে প্রকৃতিস্থা হইল। সে যে এখন এমন দুর্ব্বল হইয়া গিয়াছে, চারুর এসব কথা এতক্ষণ হাসিয়া চাপা দিতে পারে নাই, ইহা ভাবিয়া সে নিজেয় কাছে নিজে বিস্মিত হইল। কণ্ঠ পরিষ্কার করিয়া ধীর-স্বরে বলিল, “চারু! তবে আমিও কিছু বলি শোন। যে আমার একটা কথাতেই সম্পূর্ণ নির্ভর ক'রে নিশ্চিন্ত-মনে থাক্‌তো, তুমি এখন আর সে চারু নেই। এখন তুমি বড় হয়েছ, বল্‌তে শিখেছ, বুঝ্‌তে শিখেছ—ভরসা করি আমার এই কথাগুলো ছোট বোনের মতই সরল-বিশ্বাসে বুঝ্‌তে চেষ্টা করবে। তুমি ঠিক বুঝেছ, আমার তাঁর ওপর অভিমান নেই। যখন তোমার সঙ্গে বিয়ে হয়নি, তখনকার সেই স্বামী—যাকে কেবল মাত্র আমার বলে জান্‌তাম—তাঁর ওপরে আমার কিছু দুঃখ বা অভিমান আছে কি না সে কথা জিজ্ঞাসা করো না, কারণ সে কথা আমি নিজেই বুঝতে পারি না; কিন্তু যতদিন হতে আমি তোমায় জেনেছি, ততদিন হ'তে তোমার স্বামীর উপরে আমার কিছুমাত্র অভিমান নেই। চারু, ছোট বোনের মত দিদির প্রাণের কথা বোঝ'—ছোট বোনের স্বামীর উপরে কি রাগ অভিমান সাজে? সত্যই আমি তোমাকে আমার অতুলকে—সন্তানের স্নেহ কি তা জানি না—তবে সেই যে আমার সর্ব্বস্ব এই জানি—তোমাকে মায়ের পেটের বোনের মত ভালবাসি—তোমার স্বামীকেও তেমনি শ্রদ্ধা করি, মান্য করি, স্নেহ করি বা ভালবাসি।

তবে যে কেন এতদিন পরে তোমাদের ত্যাগ করে নতুন সংসারে এসে পর হলাম—তা ঈশ্বরই জানেন। তা আর আমায় জিজ্ঞাসা ক'রো না, শুধু এইটুকু জেনো যে এই আমার ভাগ্যলিপি। আমায় এমনিভাবেই জীবন কাটাতে হবে! তোমরা আবার আমার পর হ'চ্ছ, আমিও তোমাদের পর হচ্ছি। তবে এটুকু নিশ্চয় বল্‌তে পারি, ভাগ্যের এ বিচিত্র গতি যদি আমায় কোন ভবিষ্যদ্বেত্তা জানাতে পার্‌তো, তাহ'লে তোমাদেরও এ শৃঙ্খলে বাঁধতাম না—নিজেও বাঁধা পড়্‌তাম না, এ জেনো। এখন আমায় ক্ষমা কর। যদি যথার্থই দিদির হিতাকাঙ্ক্ষিণী হও, তাহ'লে আর তা'কে ফির্‌তে বলো না।"

চারু স্তম্ভিতভাবে অনেকক্ষণ বসিয়া রহিল। তারপরে যখন বাক্য-স্ফূর্তি হইল, তখন মৃদুস্বরে বলিল, "তবে এই শেষ, আর কখনো সেখানে যাবে না?"

"যাব অতুলের বিয়ের সময়।"

"তখনই বা কেন যাবে? তখন কি তোমার ভাগ্যলিপি নতুন করে লেখা হবে?"

"হ'তে পারে। চারু, এসব কথায় আমায় এত কষ্ট পেতে দেখেও কি একটু দয়া হচ্ছে না?"

"মাপ কর দিদি, আর বল্‌ব না। তবে আর কেন? কালই বিদায় দিও।"

"রাগ করেছ চারু? অদৃষ্টে সবই করে, নইলে আমার দুঃখ আজ তুমিও বুঝছ না।"

"সেজন্য নয় দিদি। মন একেবারে নিরাশ হ'লে হঠাৎ কিছু আর ভাল লাগে না, তাই—" বলিয়া চারু সুরমার আরও নিকটে সরিয়া বসিল। ধীরে ধীরে মস্তকটা তাহার স্কন্ধের উপর রাখিল, সুরমা সাদরে

তাহার মাথায় হাত বুলাইতে বুলাইতে বলিল, "এসো একটু ভাল গল্প করি, মনটা ভাল হোক্। তবে যাঁর কথা জিজ্ঞাসা করি নি বলে ক্ষুণ্ণ ছিলে, তাঁরই গল্প হোক্। তোমায় যে আস্‌তে দিলেন? কুটুম্বস্থান বলে আপত্তি করলেন না?"

"আমি যে লুকিয়ে এসেছি।"

"লুকিয়ে? সে কি চারু?"

"তিনি বাড়ী নাই। চার পাঁচ দিনের জন্য তারিণী দাদার কাছে গেছেন। আহা! বড় দুঃখের কথা দিদি, তারিণী দাদার এমন ব্যারাম বাঁচেন কি না! তাই অনেক দুঃখ করে লেখায় তিনি নিজেই গেছেন, তারিণী দাদার সেই মাওড়া মেয়েটার কি দুর্গতিই যে হবে!"

সুরমা বাধা দিয়া বলিল, "শুনে বড় দুঃখ হ'ল; কিন্তু তোমার এ কাজ ভাল হয় নি চারু—এসে নিশ্চয় খুব রাগ কর্‌বেন।"

"আমি হাত-পা ধরে মাপ চাইবো—আর রাগ থাক্‌বে না।"

সুরমা ক্ষণেক নীরব থাকিয়া ম্লান-মুখে বলিল, "হয় ত ভাব্‌ছেন, আমিই জিদ্ করে তোমায় আস্‌তে বলেছিলাম।"

চারু হাসিয়া বলিল, "তুমি যা আস্‌তে বল্‌বে তা তাঁর খুব জানা আছে। আমি যাব যাব বলে তোমায় ত্যক্ত করাতেই তিনি কত বিরক্ত হতেন—কত কি বল্‌তেন।"

চারু নীরব হইল, সুরমাও আর কিছু জিজ্ঞাসা করিল না। ক্রমে বিদায়ের দিন আসিল। সুরমা রুদ্ধকণ্ঠে বলিল, "চারু আর দুদিন থাক্।"

"মাপ কর দিদি, তাঁকে বলে আসি নি—তিনি ফির্‌বার আগে গিয়ে পৌঁছুতে হবে, কাকা বলে দিয়েছেন। যদি তোমায় ধরে নিয়ে যেতে পার্‌তাম ত সে সাহস হ'ত।" সুরমা অতুলকে বুকে লইয়া সহস্র চুম্বন করিয়া চারুর ক্রোড়ে দিয়া বলিল, "সর্ব্বদা সাবধানে রেখো—বেশী আর

কি বল্‌বো চারু, জেনো, এই আমার সর্ব্বস্ব।" অতুল ম্লান-মুখে চাহিয়া রহিল। কন্যাকে ক্রোড়ে লইয়া আশীর্ব্বাদ ও চুম্বন করিয়া বলিল, "জামাই হ'লে মেয়ে জামাই আমাকে দেখ্‌তে পাঠিয়ে দিস্‌। ভুলিস্‌ নে।"

চারু সুরমাকে একটি প্রতিজ্ঞায় আবদ্ধ করিল। শপথ করাইয়া লইল, সুরমা তাহাকে মধ্যে মধ্যে পত্র লিখিবে। উমা কিন্তু সর্ব্বাপেক্ষা কাঁদিয়া অস্থির হইল। অতুলকে সে ক্রোড় হইতে কিছুতেই নামাইবে না। সুরমার বহুবিধ সান্ত্বনায় সে ঈষৎ প্রকৃতিস্থা হইল, কিন্তু যাই চারু "তবে আসি মা উমারাণি" বলিয়া তাহাকে চুম্বন করিল, অমনি সে ফুঁপাইয়া কাঁদিয়া উঠিল—চারুর পদধূলি মস্তকে লইয়া মুখে অঞ্চল চাপিয়া মুখ ফিরাইয়া দাঁড়াইল। চারু কম্পিত-কণ্ঠে বলিল, "দিদি, একটি ভিক্ষা।"

"কি, বল ?"

"একবার তোমার এই হাসিমাখা ফুলটি আমার কাছে পাঠিয়ে দিও। দুদিন পরে আবার ফেরত দেব।"

সুরমা কম্পিত-কণ্ঠে বলিল, "এ আর ভিক্ষা কি চারু, নিশ্চয় পাঠিয়ে দেব!"

প্রকাশ ত্বরা প্রদান করিল। সে-ই চারুদের রাখিতে যাইতেছে। বিন্দি ঝি সুরমার পদধূলি লইয়া চোখের জল ফেলিয়া বলিল, "তবে যাচ্চি বড়বৌ-দিদি—এক একবার তোমার বিন্দিকে মনে ক'রো।" সুরমা তাহাকে হাসিমুখে আশীর্ব্বাদ করিল। আশাতীত পুরস্কারে বিন্দির মনটা অত্যন্ত প্রফুল্ল, সে এখন মনে মনে বাড়ী গিয়া তাহার সঙ্গযোগিনী-গণকে তাহা প্রদর্শন করিয়া ঈর্ষানলে দগ্ধ করিবার সুখের কল্পনায় মুগ্ধ রহিলেও সুরমার নিকট হইতে বিদায় লইতে তাহারও কষ্ট হইতেছিল—চোখে জল আসিতেছিল ; চারুকে পুনঃ পুনঃ ত্বরা প্রদান করিয়া খুকীকে ক্রোড়ে লইয়া সে শকটে গিয়া বসিল।

"তবে আসি দিদি!"—"এসো—" মুখ দিয়া আর কিছু বাহির হইল না। চারু দুই তিন ফোঁটা অশ্রুজলের সহিত তাহার পায়ের ধূলা লইয়া শকটারোহণ করিল। অতুল ম্লান মুখে বলিল, "মা—মা বাড়ী যাবে না?"

চারু বলিল, "না বাবা, মা এই বাড়ীতেই থাক্‌বে।"

অতুলের কথা সুরমার কর্ণে প্রবেশ করিল। সে মুখ ফিরাইয়া দাঁড়াইল। গাড়ীর গড়্‌ গড়্‌ শব্দ তাহার কর্ণে প্রবেশ করিল না। তখন তাহার শ্রবণেন্দ্রিয় যেন ঝিম্‌ ঝিম করিতেছিল, সমস্ত শরীরের চঞ্চল রক্তস্রোতের গতি যেন এক একবার রুদ্ধ হইয়া যাইতেছিল। বাড়ী? বাড়ী তাহার আর কোথায়? সে ঘর আর তাহার নয়! পরের ঘর এখন তাহার ঘর, পর তাহার আপনার! সহসা সুরমা মুখ ফিরাইল—"অতুল, বাবা!"—কেহ কোথাও নাই। কেবল ঘূর্ণ বায়ু এক রাশি ধূলা উড়াইয়া যেন একটা প্রকাণ্ড উদাস নিশ্বাস ত্যাগ করিতেছিল।

## সপ্তম পরিচ্ছেদ

প্রকাশ চারুদের রাখিয়া তিন চারিদিন পরে ফিরিয়া আসিল। সুরমা জিজ্ঞাসা করিল, "এত দেরী হ'ল কেন প্রকাশ।" প্রকাশ সহাস্য-মুখে বলিল, "তাঁরা কোনো রকমে ছেড়ে দিতে চাইতেন না, বিশেষ তোমার অতুল এমন করে এসে গলা জড়িয়ে ধর্‌ত যে, এমন কঠিন কেউ নাই তা' ছাড়াতে পারে।" সুরমা সনিশ্বাসে মনে মনে বলিল, "তেমন কঠিনও পৃথিবীতে দুর্লভ নয়।"

"অমরবাবুও থাক্‌তে বড় বেশী অনুরোধ করেছিলেন, কাজেই ঠেল্‌তে পার্‌লাম না।" সুরমা নীরবে রহিল। একবার ইচ্ছা হইল জিজ্ঞাসা করে, চারুর পৌছিবার পূর্ব্বেই তিনি বাটী উপস্থিত হইয়াছিলেন কি না,

চারুর আসায় তাঁহার কোন বিরক্তির ভাব প্রকাশ বুঝিতে পারিয়াছিল কিনা; কিন্তু সুরমা মুখ তুলিতেই প্রকাশ আবার বলিল, "অমরবাবুকে আমার ভাল মনেই ছিল না—এবার আলাপ করে দেখ্লাম খুব ভাল লাগল; আমারি মনে হয়েছিল যে দুদিন থেকে যেতে পারি তাই অযাচিত লাভ! শ্বশুর জামায়ে ভাবটা আমাদের মন্দ জমে নি।" অগত্যা সুরমা হাসিয়া ফেলিল। মৃদুস্বরে বলিল, "যে তোমার গল্প করা স্বভাব তেমনি গল্পের আড়তে গিয়ে পড়েছিলে।" প্রকাশও হাসিয়া বলিল, "তেমন স্থানে জীবন কাটিয়েও তোমার এমন গুরু-গম্ভীর ধাত কিসে হ'ল?" সুরমা অপ্রসন্ন হাসি হাসিল।

পরদিন বৈকালে উমা আসিয়া বলিল, "মা একটা জিনিস পেয়েছি, দেব না।"

"কি? কি?" সুরমা উঠিয়া দাঁড়াইল।

"বল দিখিনি কি!"

"দে—আর বিরক্ত করিস্ নে।"

"নেবার জিনিস কি করে বুঝ্লে!"

"বেশী যদি বক্‌বি ত চলে যাব।"

"মা গো মা—এই নাও; মাসীমার চিঠি।" সুরমা পত্রখানা লইয়া এক কোণে গিয়া বসিয়া নিতান্ত উদ্বিগ্নভাবে পড়িতে লাগিল। "আগে আমি দেখ্‌ব, আমি পড়ব" প্রভৃতি বারে বারে বলিয়া তাহার কোনো উত্তর না পাইয়া উমা রাগ করিয়া চলিয়া গেল। সুরমা পড়িতে লাগিল—

"শ্রীচরণকমলেষু—

দিদি, প্রকাশকাকার মুখে আমার পৌছান-সংবাদ পেয়েছ, আর এসেই যে আমি দারুণ অপ্রস্তুতে পড়ি, তাও বোধ হয় শুনেছ। তিনি আমার আসার আগের দিন বাড়ী এসেছিলেন। আমি এসে এমন ভয়

পেয়েছিলাম। তিনি প্রায় তিন চার ঘণ্টা বাড়ীর মধ্যে না আসায় আরও ভয় বেড়ে গেল। ঝিও বল্‌লে, তিনি খুব রেগেছেন; কিন্তু যখন খাবার সময়ে তিনি বাড়ীর মধ্যে এলেন, তখন তাঁর মুখে রাগের ভাব কিছুই দেখলাম না। অতুল গিয়ে জড়িয়ে ধর্‌লে, তিনিও তাকে কোলে নিয়ে আদর কর্‌তে কর্‌তে যে ঘরে আমি ভয়ে এক কোণে দাঁড়িয়েছিলাম, সেইখানে এলেন। হেসে বল্লেন, "কি গো রাগ হয়েছে, না ভুলে গেছ—চিন্‌তে পার্‌ছ না?" আমি তখন বুঝ্‌লাম যে, হয় ত তাঁর আগে রাগ হয়েছিল, কিন্তু তখন আর নেই। তাঁর ত স্বভাব জানই দিদি? আর আমি ত প্রতিপদেই অন্যায় করি, তিনিও ক্ষমা করেন, তুমিও কর। সেইজন্য আমারও স্বভাব কখনো শুধ্‌রাল না।

"আমার উমারাণী কেমন আছে। তার ফুলের মত হাসিমুখখানি কেবলই যেন চোখের সম্মুখে ঘুর্‌ছে। তার কথায় আর একটা কথা পাড়্‌ছি। তারিণীদাদা মারা গেছেন, তা' বোধ হয় প্রকাশকাকা বলেছেন, কেন না তাঁকে তোমায় বল্‌তে বলে দিয়েছিলাম। শুনে নিশ্চয় খুব কষ্ট পাবে।

"যাক্ ওকথা, তাঁর সেই মেয়েটি এঁর হাতে হাতে দিয়ে গেছেন। "এর দেখছি এ বিষয়ে ভাগ্য খুব একচেটে। মেয়েটি মস্ত হয়েছে। তারিণী দাদা আগে কোন খোঁজ রাখ্‌তেন না, শেষে স্ত্রী মারা যাওয়ায় কাছে আনেন। মেয়েটি প্রায় চৌদ্দ পনের বছরের হবে—নাম মন্দাকিনী। তোমার উমার কথায় তার কথা মনে হ'ল, এ মেয়েটি যেন কি এক রকমের। লাজুকও যে বেশী তাও নয়, কিন্তু যেন কিছু অকাল-পক্ক—গম্ভীর। সর্ব্বদাই চুপ করে আছে; মুখে হাসি খুব কম—অতুলের কথায় যা এক আধবার হাসে, তাও যেন ভাসা-ভাসা। উনি বলেন, বাপের শোকে হয় ত ওরকম নিস্তব্ধভাবে থাকে; কিন্তু আমার বোধ হয়, অমনি

এর স্বভাব। অতুলকে বেশ ভালও বাসে—অতুল একে উমা মনে করে খুব 'দিদি দিদি' করে—আমায় 'পিসীমা' ব'লে ডাকে, কিন্তু আমার যেন মনে হয়, উমার মুখের মাসীমা ডাক এর চেয়ে বেশী মিষ্টি। আহা, তবুও কিন্তু এর জন্য বড় মায়া হয়। যখন উনি একে ডেকে আমায় দিলেন, তখন আমায় প্রণাম করে দূরে মাথা হেঁট করে দাঁড়িয়ে রইল। কৃপাপ্রার্থী ভাব—অথচ তা যেন প্রকাশ কর্‌তেও সাহস নাই। আহা অনাথ!

"তোমার অতুল ভাল আছে। কেবল 'মা মা' করে; কত মিথ্যে বলে বুঝাই। আর কি এর পরে কখনো দেখা হবে না? ঈশ্বর জানেন, আর তুমি জানো। আমার প্রণাম জেনো! সকলে ভাল আছি। ইতি—

তোমার চারু।"

সুরমা উমাকে ডাকিয়া পত্রখানা হাতে দিতে গেলে উমা রাগ করিয়া মুখ ফিরাইল। কিছুক্ষণ সাধনার পর হাসিয়া ফেলিয়া পত্রখানা পড়িতে লাগিল। একস্থানে হাসিতে হাসিতে বলিল, "মাসীমা এক মেয়ে বাপু! কাউকে পছন্দ হয় না।" অতুলের কথা পড়িয়া ছল্‌ছল চোখে বলিল, "কিছুদিন পরে হয় ত সে আমাকে ভুলে যাবে।" সুরমা বলিল, "না ভুল্‌তেও পারে, তার খুব স্মরণশক্তি।"

বৈকালে উমা ঠাকুরদালানে বসিয়া বিগ্রহের আরতি-প্রদীপটি নিবিষ্ট মনে সাজাইতেছিল। পদশব্দে মুখ ফিরাইয়া "মা" বলিয়া কি একটা বলিতে গিয়া দেখিল, মা নয়—প্রকাশ। একটু বিস্মিত হইল—এমন সময়ে এস্থানে প্রকাশ! বিস্মিত-স্বরে প্রশ্ন করিল, "কি প্রকাশদাদা?" প্রকাশও সচকিত হইল—নত-মুখে উত্তর দিল, "সুরমা কই, তার সঙ্গে একবার দেখা কর্‌তে এসেছিলাম।"

"দেখা? কেন? কোথাও যাবে না কি?"

"হ্যাঁ।"

"কোথায়—তাহেরপুরে"

"হ্যাঁ। সে কোথায়—ওপরে কি?"

উমা চিন্তা করিয়া বলিল, "হতেও পারে—চল আমিও যাচ্ছি।"

প্রকাশ একটু দাঁড়াইল, ক্ষণকাল করুণ-নেত্রে সেই চপল লঘুতার শুভ্র মেঘখণ্ডের মত—নীলাম্বরে অষ্টমীর দ্রুত অস্তগামী চন্দ্রলেখার মত, গমনশীলা কিশোরীর পানে চাহিয়া রহিল। যেন তাহার অজ্ঞাতেই তাহার কণ্ঠ হইতে বাহির হইল, "উমা—উমা—একটু দাঁড়াও।" উমা ফিরিয়া আসিল, সুরমার উপদেশ তাহার যে মনে ছিল না তাহা নয়, কেবল একটু বিস্ময়, একটা কৌতূহলে সে ফিরিয়া আসিল। দালানের প্রান্তে দাঁড়াইয়া প্রকাশের পানে সারল্যপূর্ণ-চক্ষে চাহিয়া বলিল, "কেন ডাক্‌লে?' প্রকাশ কথা কহিতে পারিল না, কেবল স্থির-দৃষ্টিতে তাহার মুখ পানে চাহিয়া রহিল। বোধ হয় সে ভাবিতেছিল, "এ কি শুধু ফুল!—শুধু গন্ধ—শুধু রূপ—আর কিছু নয়! এ কি শুধু প্রস্তর-প্রতিমা—শুধু সৌন্দর্য্য—শুধু মৌন-মধুরতা—ইহার মধ্যে কি আশা-তৃষ্ণাময় মানবের অন্তঃকরণ নাই?"

উমা একটু ভয় পাইল—একটু যেন ব্যথিতান্তঃকরণে চিন্তিতভাবে প্রকাশের আরও নিকটস্থ হইয়া, মৃদু-কণ্ঠে বলিল, "কি হয়েছে তোমার? বল না—কোনো অসুখ করেছে কি? মাকে ডাকব?

"উমা—উমা, বুঝিয়ে দাও তুমি কি! চিরদিন দেখে আস্‌ছি, তবু ত আজও বুঝ্‌তে পার্‌লাম না। তুমি কি মূর্ত্তিমাত্র—ভিতরে আর কিছু নাই? ও সারল্য, ও শোভা যে চিরদিনই এক রকম দেখে আস্‌ছি, অন্য কিছু দেখাও। ও হাসিতে যে কখনো ছায়া দেখ্‌তে পেলাম না। তুমি কি মানুষ নও—তুমি কি উমা?" উমা স্তম্ভিত হইয়া দাঁড়াইল।

এ কি রকম স্বর! এ কি কথা! সব কথার যে সে সম্পূর্ণ অর্থ বোধ করিল, তাহাও নহে, তবু একটা অনির্দ্দিষ্ট আশঙ্কায়, একটা অননুভূতপূর্ব্ব ভাবে তাহার সর্ব্ব-শরীর কাঁপিয়া উঠিল। তাহাকে নীরব দেখিয়া প্রকাশ আবার আবেগে বলিল, "চুপ করে রইলে কেন? কথা কও! একটাও উত্তর দাও, আমার এ সংশয় যে আর আমি বইতে পারি না। আবার আজ তাহেরপুর যাচ্ছি, হয় ত ফির্‌তে অনেক দিন লাগবে; ততদিন—ততদিন সেই স্বজনহীন, মায়া-মমতা-স্নেহহীন বিদেশে কি একবারও মনে করতে পাব না যে, এ পৃথিবীতে আমার কথা কেউ ভাবে—আমার প্রতীক্ষাও কেউ কর্‌বার আছে—চিরবান্ধবহীনেরও আপনার কেউ আছে।" উমা তখন দাঁড়াইয়া থরথর করিয়া কাঁপিতেছিল, সুনীল শোভন চক্ষু দুটি একদৃষ্টে প্রকাশের পানে চাহিয়াছিল এবং তাহা হইতে ধারায় ধারায় মুক্তাবিন্দু ঝরিতেছিল! প্রকাশ চাহিয়া চাহিয়া ভাবিল, যেন তাহাকে উদ্ধার করিবার জন্য প্রেম-মন্দাকিনী-ধারা ঝরিয়া পড়িতেছে। সে ভগ্নস্বরে বলিল, "উমা—উমা কেঁদ না, কেঁদ না—অভাগা আমি কি তোমায় কষ্ট দিলাম? আমায় ক্ষমা কর, ক্ষমা কর! একটাও কথা কি কবে না? এইটুকু শুধু সম্বল চাই—দূর বিদেশে কেবল এই সম্বলটুকু নিয়ে একা আমি ফির্‌ব—একটু কিছু বল।" উমা নত মুখে অঞ্চলে মুখ ঢাকিয়া ক্ষীণ-কণ্ঠে বলিল, "তুমি যাও।"

"এখনি যাচ্ছি—জানি না, কি কর্‌তে এসে কি করে ফেল্লাম—তোমায় হয় ত কেবল খানিকটা মিথ্যা কষ্ট দিলাম। তবু এই সুখস্মৃতি-টুকুই আমার সর্ব্বস্ব জেনে আমায় মাপ ক'রো। উমা তবে যাই?"

উমা দুই হাতে মুখ ঢাকিয়া বলিল, "যাও—তুমি যাও—তুমি কেন এসব বল্লে—কেন এসেছিলে?"

"জানি না—জানি না। ঈশ্বর জানেন আমি তোমায় এ সব বলতে

আসি নি। উমা তা মনে ক'রো না, তা'তে আমার দ্বিগুণ কষ্ট হবে। আমি তোমায় দেখে কেন আজ চাপ্‌তে পারলাম না—কেন আজ—"

"আমি আর শুন্‌ব না—তুমি যাও—" আর্ত্তকণ্ঠে উমা কাঁদিয়া উঠিল।

"যাই উমা! ভগবান, জানি না কি কল্লাম! আমায় এর শাস্তি দিতে চাও দিও, উমাকে সুখে রেখো।" প্রকাশ ত্বরিত-পদে চলিয়া গেল। আর কাতরা বালিকা সেই স্থানে নির্দ্দয় ব্যাধের বাণে বিদ্ধ পাখীর মত লুটাইয়া পড়িল। প্রাণের মধ্যে আজ সহসা তাহার এ কি যন্ত্রণা—এ কি হাহাকার! মাটিতে মুখ লুকাইয়া আর্ত্তকণ্ঠে ডাকিল, "ঠাকুর কেন আজ আমার এমন হ'ল? আমায় ভাল কর ঠাকুর।"

যে বিহঙ্গ কখনও লোকালয় দেখে নাই, তাহাকে মনুষ্যসমাজে আনিয়া পিঞ্জরে পূরিলে তাহার যে কি অবস্থা হয়, তাহা অনেকেই দেখিয়াছেন। সে যেন উন্মত্ত হইয়া ওঠে, কখনও অধীরভাবে পিঞ্জরকে আঘাত করে, কখনও নির্দ্দয় পীড়নে আপনাকে রক্তাক্ত করিয়া ফেলে। কেহ তাহার প্রতি স্নেহ প্রকাশ করিতে গেলে তাহাকে দংশন করিতে উদ্যত হয়। যে কখনও জগতের সুখদুঃখের মধ্যে সম্পূর্ণভাবে মগ্ন হয় নাই, টোপাপানার মত কেবল উপরেই ভাসিয়া বেড়াইয়াছে, সহসা সে যদি ক্ষণেকের জন্যও কিছুদূর তলাইয়া যায়, তাহার অবস্থা অনেকটা এইরূপই হয়। জ্ঞানের অস্ফুট আভাসের পূর্ব্বে যাহার জীবনের আশা-নৈরাশ্যের দুঃখ-বেদনার কারণ সকল আপনাদের কার্য্য সারিয়া লইয়াছে, সংসার আপনার আঘাত-গুলি শেষ করিয়া লইয়াছে, সেই সর্ব্বাপেক্ষা সুখী—তাহার মন শিশুর মত অমল কোমল থাকিয়া যায়। সে জীবন-কুসুম চিরদিনই স্নিগ্ধ সুবাসে, লোচনানন্দ শোভায় ফুটিয়া থাকিতে পারে। অল্প সুখেই সে হাসে, অল্প ব্যথাতেই সে কাঁদিয়া ফেলে, কিন্তু আবার ক্ষণেক পরেই তাহা ভুলিয়া যায়। উমাকে লোকে দেখিয়া দুঃখ করিত, তাহার দুর্ভাগ্যের

জন্য অশ্রু ত্যাগ করিত, কিন্তু সে তাহাতে সময়ে সময়ে হাসিয়াই ফেলিত। কখনও বা একটু বিষণ্ণ হইত বটে, কিন্তু নিজের কাছে তাহার কারণ অজ্ঞাতই ছিল; তাহার বিষণ্ণ ভাবও সেই জন্য অতি অল্পকাল স্থায়ী হইত। আজ সহসা তাই এই আঘাতে সে একেবারে মুহ্যমান হইয়া পড়িল। সংসারে যে এমন ভয়ানক কিছু আছে, তাহা সম্পূর্ণ অজ্ঞাতই ছিল—আজ সেই বস্তুর অতর্কিত-প্রকাশে উমা স্তম্ভিত হইয়া গেল।

বহুক্ষণ পরে সে অনুভব করিল, কে যেন তাহার লুণ্ঠিত মস্তক ক্রোড়ে তুলিয়া লইয়া অতি আদরে তাহার আলুথালু কেশ লইয়া গুছাইয়া দিতেছে। উমা টিপিয়া টিপিয়া কাঁদিতে লাগিল।

অনেকক্ষণ কাঁদিয়া কাঁদিয়া উমা শান্ত হইল। ধীরে ধীরে সে সুরমার ক্রোড় হইতে মাথা তুলিয়া উঠিয়া মুখ ফিরাইয়া বসিল। সুরমা স্নিগ্ধ-স্বরে তাহাকে বলিল, "এস উমা, আরতি দেখে আসি।" মন্দিরে তখন অগণিত আলোকমালা জ্বলিয়া উঠিয়াছিল। সজ্জিত বিগ্রহের সম্মুখে দাঁড়াইয়া ভক্তিপ্লুত-চিত্তে পুরোহিত আরতি করিতেছিল; তাঁহার দৃষ্টি দেবতার মুখের উপরে সন্নিবিষ্ট, দেহ সরল উন্নত, হস্তে উমার সযত্ন-সজ্জিত আরতির প্রদীপ। উমা সহসা নতজানু হইয়া আভূমি প্রণতা হইল, তার পর উদাস-দৃষ্টিতে বিগ্রহের পানে চাহিয়া রহিল! তাহারই ভক্তিনত-চিত্তের সযত্ন সেবা তখনও বিগ্রহের অঙ্গে শোভা পাইতেছিল, তাহারই সজ্জিত প্রদীপে সর্ব্বাঙ্গ বরণীয় হইতেছিল, তাহারই জ্বলন্ত ভক্তি-পঞ্চপ্রদীপের পঞ্চমুখ হইতে যেন দেব-অঙ্গে যাইয়া মিশিতেছিল!—উমা শ্রান্ত-মুগ্ধনয়নে শুধু চাহিয়া রহিল।

রাত্রে সুরমা উমাকে ক্রোড়ের কাছে টানিয়া লইয়া তাহার মাথায় নীরবে হাত বুলাইতে লাগিল। দীর্ঘনিশ্বাস ফেলিয়া উমা পাশ ফিরিয়া শুইল; আজ তাহার এরূপ আদর এ সব স্নেহ ভাল লাগিতেছিল না।

বহুক্ষণ পরে সুরমা স্নিগ্ধস্বরে ডাকিল, "উমা!" উমা উত্তর দিল না। "উমা! কি হয়েছে মা? কেন কাঁদছিলে—মনে কি কোন দুঃখ হয়েছে মা?" উমা দুই হাতে মুখ ঢাকিল। বেদনাক্লিষ্ট-স্বরে বলিল, "না—না।" সে স্বর যেন হৃদয়ভেদী করুণ আর্ত্ত ক্রন্দনের মত শুনাইল। "তবে কি হয়েছিল? কেন কাঁদছিলে? কেউ কিছু বলেছে?" উমা একটু উচ্চকণ্ঠে আর্ত্তস্বরে বলিয়া উঠিল, "আমায় কিছু জিজ্ঞাসা করো না, আমি জানি না।" সুরমা আবার তাহাকে নিকটে টানিয়া লইল; স্নেহপূর্ণকণ্ঠে বলিল, "কেন মা অমন করছ? আমার কাছে ত কিছু লুকোও না—বল তোমার কি হয়েছে।"—"কিছু হয় নি" বলিয়া নিশ্বাস ফেলিয়া উমা তাহার স্নেহব্যগ্র বাহুবেষ্টন হইতে মুক্ত হইবার চেষ্টা করিল। সুরমা তাহাকে জোর করিয়া ধরিয়া রাখিল, আর কিছু প্রশ্ন করিল না।

সুরমা প্রভাতে শয্যা ত্যাগ করিয়া দেখিল, বাত্যানিপীড়িত-পুষ্পগুচ্ছের ন্যায় উমা বিছানার এক প্রান্তে পড়িয়া আছে। বুঝিতে পারিল, সে জাগ্রতই আছে, কিন্তু তাহা গোপন করিবার জন্য নিশ্বাস রোধ করিয়া আছে। সকরুণ-হৃদয়ে সবিস্ময়ে ভাবিল, সরলা বালিকার আজ এ কি অবস্থান্তর! এক রাত্রে তাহাকে যেন কত দিনের রোগীর মত দেখাইতেছিল। তাহার সহসা কি হইল? দুঃখ করিতে, কাঁদিতে তাহার অধিকার আছে বটে; কিন্তু সে রোদন ত এত তীব্র হইবার কথা নয়। সে অনেক সময়ে হাসে কাঁদে বটে, কিন্তু তাহাও এমন গোপন করিবার চেষ্টা ত করে না; স্নেহপাশ হইতে এমন দূরে সরিয়া যাইতে চাহে না, বরঞ্চ বেশী স্নেহপ্রার্থীভাবেই আসিয়া ক্রোড়ের উপর মাথা রাখে। নিশ্চয় কোন আকস্মিক অথচ তীব্র বেদনা তাহাকে অভিভূত করিয়া ফেলিয়াছে। সে বেদনা—সে আকস্মিক ব্যথা কি হইতে পারে?

সুরমা ডাকিল, "উমা, উমা ওঠ, বেলা হয়েছে।" অগত্যা উমা উঠিয়া

বসিল। "চল্, বাগানে একটু বেড়িয়ে আসিগে।" তার পর তীক্ষ্ণ-দৃষ্টিতে তাহার মুখের পানে চাহিয়া বলিল, "প্রকাশ কাল রাত্রে তাহেরপুর গেছে—জান?" যেন তড়িৎস্পর্শে আহতা হইয়া উমা মুখ ফিরাইয়া বসিল। সুরমা স্পষ্ট লক্ষ্য করিল, তাহার সর্ব্বাঙ্গ মৃদু মৃদু কম্পিত হইতেছে। সুরমার মুখ ক্রমশঃ অন্ধকার হইয়া উঠিল। ক্ষণেক চিন্তা করিয়া আরও একটু বুঝিবার জন্য বলিল, "তুমি কাল তার সঙ্গে দেখা কর্‌লে না কেন? সে এবার হয় ত অনেক দিনের জন্যে গেল।" উমা দুই হাতে মুখ ঢাকিয়া ফেলিল। আর্ত্তকণ্ঠে বলিল, "আমি দেখা কর্‌তে চাই না।" তার পর আবার সে শয্যাপ্রান্তে শুইয়া পড়িল।

বহুক্ষণ পরে সুরমা গম্ভীরস্বরে ডাকিল, "ওঠো, স্নান কর্‌তে যেতে হবে।" সে স্বর অগ্রাহ্য করিতে উমার সাহস হইল না। ধীরে ধীরে উঠিল। ঝি আসিয়া ডাকিল, "দিদিমণি, ঠাকুরবাড়ী যাবে না? পুজুরী-ঠাকুর যে ডাক্‌ছেন।" সুরমা বলিল, "আজ তাঁকেই জোগাড় করে নিতে বল, উমার আজ শরীর খারাপ!"

## অষ্টম পরিচ্ছেদ

চারু সুরমার নিকট যাওয়ায় অমরনাথ প্রথমে বিরক্ত হইয়াছিল। কিন্তু শেষে বুঝিল যে, সে যদিও নিতান্ত বালিকার মত নির্ব্বুদ্ধিতা প্রকাশ করিয়াছে, তথাপি এক হিসাবে তাহার অপরাধ মার্জ্জনীয়। অত্যন্ত স্নেহশীল স্বভাবেই তাহাকে এরূপ সাংসারিক বিষয়ে অনভিজ্ঞ করিয়া রাখিয়াছে। একটা দীর্ঘনিশ্বাস ফেলিয়া অমরনাথ সস্নেহে চারুকে বলিল, "অত কুণ্ঠিত হ'য়ো না। যা করে ফেলেছে তা ত আর ফির্‌বে না। আমি তোমার ওপর রাগ করি নি।"

চারু ম্লান-মুখে বলিল, "তবে অমন ক'রে নিশ্বাস ফেল্‌লে কেন? নিশ্চয় রাগ করেছ?"

অমর একটু হাসিয়া বলিল, "নিশ্বাস ফেল্‌লেই কি মানুষ রেগে থাকে? দুঃখ হ'লেই নিশ্বাস পড়ে।"

"কেন দুঃখ হ'ল? আমি অবাধ্য বলে?"

"তুমি এত সরল ব'লে, তুমি সকলকেই এত ভালবাস ব'লে।"

চারু হাসিয়া ফেলিল। "তাতে দুঃখের কথা কি? সকলকে ভালবাসি ওটা গায়ের জোরের কথা—তোমাদের মত কি পৃথিবীর সবাইকেই?"

"আমরা কে কে?"

"তুমি, অতুল, খুকী, দিদি, আর একটি মেয়ে এবার আমার বেড়েছে—আমার উমারাণী।"

"যার যার নাম কল্লে সবাইকে ভালবাসাই কি বিধিসঙ্গত?"

চারু গম্ভীর হইয়া বলিল, "এ কথাটা দিদির ওপর হ'ল তা আমি বুঝেছি। অন্যায়টা তাতে কি পেলে?"

"অন্যায় নয়? সতীনকে কে কবে ভালবেসে থাকে?"

চারু নিশ্বাস ত্যাগ করিয়া বলিল, "সতীন হ'লে আর দুঃখ কি ছিল?"

অমর একটু বিস্মিত হইল অথচ হাসিয়া বলিল, "বটে? এত সাহস? অত অহঙ্কার ভাল নয়।"

"একে অহঙ্কার বল? অহঙ্কার নয়, এ অনুতাপ। যথার্থ করে বল দেখি, আমি কে? সেই কি সব নয়? তার স্বামী, তার ঘর, তার ছেলে—তার সর্ব্বস্ব হ'তে তাকে আমি বঞ্চিত করেছি! তাকে একটু ভালবাসি, তাতেই তুমি আশ্চর্য্য হও? ধন্য তুমি! সে যে আমাকে ভালবাসে এইটেই আশ্চর্য্য। আমি যে তার অমন জীবনটা বৃথা করে দিয়েছি, তা কি আমি ভুল্‌তে পারি?"

অমর বহুক্ষণ নির্ব্বাক্ হইয়া বসিয়া রহিল। বাক্‌পটুতাহীনা নিতান্ত সরলার মুখ হইতে আজ এরূপ যুক্তি সহৃদয়তাপূর্ণ কথা শুনিয়া সে একটু চমকিয়া গেল। অজ্ঞাতে তাহার হৃদয়ে একটা উচ্ছ্বাস জাগিয়া উঠিতেছিল, কষ্টে সে ভাব দমন করিয়া বলিল, "এ তোমার ভ্রম। বাস্তবিক যদি কেউ এজন্যে অপরাধী থাকে ত সে আমি। আমার গ্লানি তুমি কেন ভোগ কর?"

"তোমার সে গ্লানির কারণ আমিই ত? আমায় তুমি না নিলে আমি কোথায় যেতাম? আমার জন্যে তুমি একজনের কাছে—ভগবানের কাছে অপরাধী। তার গ্লানি আমি ভোগ কর্‌ব না ত কে কর্‌বে?" সজল-চক্ষে চারু মস্তক অবনত করিল।

অমরও বহুক্ষণ নীরবে থাকিয়া শেষে বলিল, "যা হবার তা হ'য়ে গেছে —তুমি কেন মিথ্যা অনুতাপ ভোগ কর? দোষী যদি কেউ থাকে, সে আমি। তুমি কষ্ট পাও—এ আমার সহ্য হয় না, চারু! আর একটা কথা স্থির জেনো, যার জন্যে তুমি এত অনুতপ্ত, সে কিন্তু এজন্যে একটুও কাতর নয়। হয় ত প্রথম-জীবনে সে মর্ম্মাহত হয়ে থাকতেও পারে, কিন্তু তার পরে এখন সে তা'র জীবনকে সম্পূর্ণ নূতনভাবে গড়ে তুলেছে। তোমার আমার সামান্য বন্ধুত্বও সে আর আকাঙ্ক্ষা করে না। সে ইচ্ছা যদি তার মনে থাকৃত, তাহ'লে কি তোমার সম্বন্ধ সে এ রকমে ছিঁড়তে পার্‌ত?"

"তুমি বল কি! আমি যাকে ভালবাসি, অন্তরে অন্তরে সেও আমার ভালবাসা চায় বই কি! নইলে ভালবাসা হয়ই না। যে কিছু চায় না, তাকে ভালবাসা যেন পুতুলকে ভালবাসা। তবে তোমার কথা যদি বল, সে আমার মনে হয় অভিমান।"

অমর সবেগে বলিয়া উঠিল, "ভুল, ভুল চারু—অভিমান কার ওপরে হয়? যাকে স্নেহ করা যায়।"

"তবে বল্‌তে চাও সে কখনও তোমায় স্নেহ করে নি, ভালবাসে নি? এ কখন সম্ভব? তবে এখন তার মন তোমার ব্যবহারে নিঃস্নেহ হ'তে পারে বটে। তুমিই তাকে কখন ভালবাস নি—সে নয়।"

অমর আবার নীরবে রহিল। ক্ষণেক পরে গভীর নিশ্বাস ত্যাগ করিয়া বলিয়া উঠিল, "বেলা অনেক হ'য়ে গেছে! অতিথশালায় দুটি রোগীর অবস্থা খুব খারাপ হয়েছে, দেখিগে কেমন আছে।"

অমর বাহিরে গেলে শ্যামাচরণ রায় তাহাকে বলিলেন, "খানকয়েক কাগজপত্র তোমায় এখনি দেখ্‌তে হবে, বড় দরকারী, এখনি দেখা চাই। তোমার সকালের কাজ শেষ হয়েছে?"

অমর ব্যস্তভাবে বলিল, "না, এ বেলাটা অপেক্ষা করুন, রোগী দুটির ভাল করে ব্যবস্থা না করে আর কিছুতে হাত দিতে পারছি না। খাওয়া দাওয়ার পর আজ আর জিরুবো না, আপনার কাজেই বস্‌ব।"

শ্যামাচরণ রায় নিজ কার্য্যে গেলেন এবং অমরও ব্যস্তভাবে গেটের অভিমুখে চলিল। সদর-দ্বারে পৌছিতেই অতিথিশালার অধ্যক্ষ আসিয়া অভিবাদন করিয়া বলিল, "কে একজন ভদ্রবেশী অথচ অত্যন্ত অসুস্থ, অতিথি গৃহের দরজায় এসে শুয়ে পড়েছে, ভাল করে কথা কইতে পাচ্ছে না, আপনি শীগ্‌গির চলুন।"

অমর উৎকণ্ঠিত হইয়া বলিয়া উঠিল, "কি বিপদ! আমি সেইখানেই যাচ্চি চল। আগেকার রুগী দুটি কেমন আছে?"

"ভালই বোধ হচ্চে।"

"চল তবে আগে আগন্তুক রুগীকেই দেখা উচিত।"

অমর অতিথিশালায় গিয়া দেখিল, একখানা খাটিয়ার উপরে পড়িয়া একজন ভদ্রলোক জ্বরের ঘোরে ছট্‌ফট্‌ করিতেছে। ভাল করিয়া নাড়ী ও অবস্থা পরীক্ষা করিতে গিয়া অমর বিস্ময়ে চকিত হইয়া উঠিল। এ কি!

এ যে পরিচিত বোধ হইতেছে। অত্যন্ত পরিচিত, কিন্তু বহুদিনের বিস্মৃত। অমর রোগীর পার্শ্বে বসিয়া ব্যাকুলকণ্ঠে ডাকিল, "দেবেন—দেবেন! ভাই! তুমি এ রকমে এখানে কেন?" সে ব্যক্তি কোন উত্তর দিল না। অমর আরও দুই চারিবার ডাকিয়া শেষে অধ্যক্ষকে সত্বর পাল্কী বেহারা আনাইবার ব্যবস্থা করিতে বলিয়া ব্যস্তভাবে অন্যান্য রোগীদের পর্য্যবেক্ষণ করিয়া ব্যবস্থাদি লিখিয়া দিল। আজ আর বেশী কিছু করিবার অবকাশ হইল না, পাল্কী আসিতেই বন্ধুকে সাবধানে পাল্কীতে তুলিয়া লইয়া বাড়ী চলিয়া যাইতে হইল। তখন চার পাঁচ দিন অমরের আর অন্য কার্য্য দেখিবার অবকাশ রহিল না। বহু যত্নে ও শুশ্রূষায় রোগীকে ক্রমশঃ প্রকৃতিস্থ করিতে লাগিল, এবং রোগীর ভালরূপ সুস্থ হইতে দুই সপ্তাহকাল অতিবাহিত হইয়া গেল।

এখন দেবেন্দ্র বেশ সবল হইয়াছে। দুই বন্ধুতে একসঙ্গে সকাল সন্ধ্যায় উদ্যানে পাদচারণা করিয়া বেড়াইতে থাকে, অতুলকে লইয়া ক্রীড়াদি করে। অমর দেবেনকে পাইয়া সহসা অপ্রত্যাশিত আনন্দে উৎফুল্ল হইয়া উঠিয়াছে। সেই সুখের প্রথম যৌবন যেন তাহার আবার ফিরিয়া আসিয়াছে। অদ্যও দুইজনে বাগানে বেড়াইতেছিল এবং অমর দেবেনকে তিরস্কার করিতেছিল—"আচ্ছা তুমি কি বলে সংবাদটাও না দিয়ে একটা ভিখিরীর মত অতিথিশালায় এসে পড়েছিলে?"

দেবেন্দ্র হাসিয়া বলিল, "কি করে সংবাদ দিই বল? তুমি কি কখনো আমার সংবাদ রাখ্‌তে? সেই চারুকে নিয়ে চলে এলে, তার পরে মাসকবেক পরে, একখানা পত্রে জানিয়েছিলে যে, তাকে বিয়ে করেছ। তার পরে বাস্, য'খানা পত্র লিখ্‌লাম প্রায় বেশীর ভাগেরই উত্তর দিলে না। তার পরে তুমিও যখন আমায় ভুল্‌তে পার, তখন আমারই বা সে ক্ষমতা থাক্‌বে না কেন?"

অমরও হাসিয়া বলিল, "তার পরে কি অপরাধে আবার মনে পড়্‌ল ?"

"অপরাধ অনেক। পশ্চিম গিয়েও যখন সাম্‌তে পার্‌লাম না তখন বাড়ী ফিরে এসে শুন্‌লাম, তুমি সে গ্রামে এতদিন পরে আবার গিয়েছিলে। চারুর সেই কি-রকম ভাই তারিণীর খবরও সব শুন্‌লাম। তখন হঠাৎ তোমার দিকে মনটা বড্ড বেশী ঝুঁকে পড়্‌ল—শুন্‌লাম তুমিও গিয়ে আমার খোঁজ নিয়েছিলে।"

"তবে বাড়ীতে না এসে অতিথিশালায় গেলে কি মনে করে ?"

"একটু মজা কর্‌তে। তা মজাটা উল্টো রকম হয়েছিল। কোথা থেকে বাঙ্‌লার ম্যালেরিয়া প্রচণ্ড-বিক্রমে এসে ঘাড়ে চেপে ধর্‌ল।"

"তা এখন সে সব যাক। এখন কিছুদিন এইখানেই আস্তানা গেড়ে থাক্‌তে হবে। যদিও জোর করে বল্‌তে পারি না, কেন না যে সমস্ত পশ্চিম বেড়িয়ে এল, এ পাড়াগাঁয়ে তার—"

"আঃ, রামো রামো! পশ্চিম পশ্চিম শুন্‌তেই ভাল, কিন্তু এ বাঙ্গালী জীবনের পক্ষে বঙ্গমাতার শ্যামল কোলই তার চেয়ে খাঁটি জিনিস। পশ্চিম কি বেতর দেশ দাদা! কেবল ক্যাড়োর ম্যাড়োর ধূলি তৃণশূন্য রাস্তা, পাথরগুঁড়োর ধূলোয় কোমর পর্য্যন্ত ডুবে যায়, মধ্যাহ্নে তপ্তবায়ে এক একবার যখন সেই ধূলি সমুদ্র আলোড়িত হ'য়ে শূন্যে ঘূর্ণায়মান হয়, তখন পথিকের যে কি অনির্ব্বচনীয় আরাম হয়, তা আর বল্‌তে পারি না! মাঝে মাঝে এক একখানা মাঠ যেন সাহারা নম্বর দুই। আর দাদা এই আমার—

'হে মাত বঙ্গ শ্যামল অঙ্গ ঝলিছে অমল শোভাতে!
পারে না বহিতে নদী জলভার,
মাঠে মাঠে ধান ধরেনাকো আর,
ডাকিছে দোয়েল, গাহিছে কোয়েল,
তোমার কানন সভাতে।'"

অমর হাসিয়া বলিল, "আজ অনেক দিনের পরে, দেবেন, মনে হচ্ছে যেন আবার আমরা দুটি কলেজের ছাত্র গোলদীঘীর ধারে বসে কাব্য আলোচনা কর্ছি!"

দেবেন একবার অমরের পানে চাহিয়া হাসিয়া বলিল, "তোমার যে এখনি এত 'বৃদ্ধত্বং জরসা বিনা' হয়েছে, তা ত জানি নি। আমার বত্রিশের হৃদয়কে এখনো এত সবল রেখেছি, আর তুমি আমার চেয়ে দু এক বছরের ছোট হয়ে যে আমার পিতামহের মত হৃদয়কে কুঁজো করে ফেলেছ, এতে তোমার বাহাদুরী আছে।"

"বয়সে কি করে ভাই! মানুষ মনেই বুড়ো, মনেই যুবা।"

দেবেন কৃত্রিম গম্ভীরমুখে বলিল, "মনেও তোমার ঘূণ ধরার ত কোন কারণ নেই। বড়লোকের ছেলে, দুধ ঘির অভাব নেই; আবার নভেলের মত হৃদয়েরও কোন উপসর্গ নেই। তবে কিসে ঘূণ ধর্বে? ঘূণ বরঞ্চ আমাদের ধরা সম্ভব। খাটুনিতে কুঁজো হবার জোগাড়; না খেতে পেয়ে পেটে পিঠে এঁটে দেহখানি একেবারে তক্তা; আর হিমে হিমে হেঁটে বাতশ্লেষ্মাবিকার!"

অমর বাধা দিয়া বলিল, "তোমার ঐ রকমই ভাব। জমীদারের ছেলে হয়ে থাকা সুখ বটে, কিন্তু যখন নিজের মাথায় সব ভার পড়ে, তখন সেই সুখ সুদে আসলে শোধ হয়। এ কি একটা জীবন! কাজের একটা মাদকতা নেই, জীবন্ত উৎসাহ নেই, নূতনত্ব নেই। সব হচ্ছে—হবে! অথচ গাধার মত খাটুনি। ঈশ্বরের কাছে প্রার্থনা করি, যেন

পরজন্মে তোমাদের মত অবস্থায় থাকি। আমার সময়ে সময়ে সব ছেড়ে ছুড়ে একদিকে ছুটে বেরিয়ে যেতে ইচ্ছে হয়।"

"যা বল্লে কতকটা ঠিক, কতকটা ভুল। জমিদার হয়েছ বলে ইচ্ছা হ'লে দুনিয়ার কত কাজ কর্‌তে পার, কত পরের উপকার কর্‌তে পার, কত দুঃখীর দুঃখ মোচন কর্‌তে পার, বল দেখি? কিন্তু যখন তোমার দারোয়ানগুলো আর বুড়ো বুড়ো কর্ম্মচারীরা সেলাম ঠোকে, তখন আমার মনে হয় সত্যি এ এক কর্ম্মভোগ! আর মহারাজ মহারাজ শুনে ত আমার বড় হাসি আসে।"

"তোমার এখনও হাসি আসে দেবেন, কিন্তু আমার তা অনেক দিন লোপ পেয়ে গেছে। তবে ভাল কাজ করার কথা যা বল্‌লে, কখনো তা কর্‌ব ভাবি, আবার তখনি মনে হয়, আমার এই সামান্য সাহায্যেই কি পৃথিবীর সব অনাথ রক্ষা পাবে? একটা মানুষে ক'টা লোকের উপকার কর্‌তে পারে? যখন ভগবান সবাইকেই দেখেন, আমার এ সাহায্যপ্রার্থী ক'টাকেও দেখ্‌বেন। আমার মনে হয়, এ কেবল কর্ম্মভোগ মাত্র।" দুই বন্ধুতে আবার পাদচারণা করিতে লাগিল।

সহসা থামিয়া দেবেন বলিল, "অমর কিছু মনে ক'রো না, তোমাকে দু'একটা কথা জিজ্ঞাসা কর্‌তে চাই। তুমি আমায় যদি আগের মত এখনো অধিকার দাও তবেই সাহস করে—"

বাধা দিয়া অমর সহাস্যে বলিল, "গৌর-চন্দ্রিকা রাখ, কীর্ত্তন আরম্ভ কর। কথাটা কি?"

"কথাটা তোমারই সাংসারিক-বিষয়ে।"

"বল, তোমার কাছে আমার গোপনের কিছু নেই।"

দেবেন একবার থামিয়া ঈষৎ চেষ্টায় সঙ্কোচটুকু সরাইয়া ফেলিয়া বলিল, "মনে আছে তোমার প্রথম বিয়ের সংবাদ তুমি আমায় না

জানানোতে আমি একটা ভুল করে বসি? শেষে তোমার কথার ভাবে বুঝেছিলাম, সে বিবাহে তুমি আন্তরিক সন্তুষ্ট হও নি বলে, আর আমার কাছে তুমি একটু অপরাধী ভেবে আমায় সে সংবাদ দাও নি। যদিও তখন চারুর মাকে আমি সে বিষয়ে প্রলুব্ধ করি নি, তবু তখন তোমার এই রকম একটা সংস্কার ছিল। তার পরে, চারুকে বিয়ে করার পরে, তুমি যদিও আমার সঙ্গে এক রকম সম্বন্ধ ত্যাগ করেছিলে, তবু তুমি বেশ সুখী ছিলে বলেই বোধ হয়। কি বল।"

অমর একটা দীর্ঘনিশ্বাস ত্যাগ করিল। দেবেন আজ অনেক দিনের পর তাহার স্মৃতি-সাগরের তলদেশ আন্দোলিত করিয়া তুলিতেছিল। কত ঘটনা যে এক সঙ্গে তাহার মনের মধ্যে জাগিয়া উঠিতেছিল, তাহার সংখ্যা নাই। মুখে কেবল দেবেনকে বলিল, "তখন যে কেন সমস্ত বন্ধু-বান্ধবের সঙ্গ ত্যাগ করেছিলাম, তা আজ আর কি বলব দেবেন! বাপের ত্যজ্য-পুত্র হ'য়ে জগতে কে এমন আছে যে আত্মীয় বন্ধুর কাছে মুখ দেখাতে লজ্জিত না হয়? তার পর যখন বছর দুই পরে বাবা আমায় ক্ষমা কর্‌লেন—করেই তিনি আমাকে একা এই আবর্ত্তময় সংসার-সমুদ্রে নিঃসহায়-ভাবে ছেড়ে দিয়ে চলে গেলেন, সেই হ'তে কতবার যে উঠ্‌ছি নাম্‌ছি পাক খাচ্চি, তা আর কি বল্‌ব দেবেন! সে আবর্ত্তে যদি নিজেকেও ভুল্‌বার কোন উপায় থাকৃত ত বোধ হয় তাও ভুলে যেতাম।"

দেবেন ক্ষণেক ভাবিয়া দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া বলিল, "আমার দোষ, কি তোমার দোষ, কি তোমার অদৃষ্টের দোষ, কি বল্‌ব! নইলে এ রকম ঘটনা ঘট্‌বে কেন? সপত্নীর সংসারে কেউই সুখ পায় না।"

অমর একটু হাসিল, তাহার গণ্ড ও কর্ণ ঈষৎ রক্তাভ হইয়া উঠিল। বলিল, "তা মোটেই নয় দেবেন।"

অপ্রতিভ হইয়া দেবেন বলিল, "তবে—তবে তোমার সংসারের উপর

এত বৈরাগ্য কিসের? চারুকে ত আমরা বরাবরই জানি, একটা কথা কইতেই যে জানে না, তাকে নিয়ে সংসারের ত কারু কষ্ট পাবার কথা নয়। আর তিনিও উচ্চবংশীয়া—"

অমর আবার হাসিল, "কার কথা বল্‌ছ? বাড়ীতে চারু ভিন্ন আর কেউ নেই।"

দেবেন সবিস্ময়ে বলিল, "সে কি? তোমার প্রথম স্ত্রী?"

"বাপের বাড়ী।"

দেবেন বিস্মিত হইল। "বাপের বাড়ী—কেন? সতীনের সংসার করেন না বুঝি? কতদিন হ'তে সেখানে?"

"এক বৎসরের কিছু বেশী।"

"তার পূর্ব্বে এখানেই ছিলেন?"

"হ্যাঁ।"

"ততদিনেও কি তোমাদের সঙ্গে বনিবনাও হ'ল না?"

অমর নতমুখে বলিল, "না।"

দেবেন ঈষৎ অপ্রসন্ন-স্বরে বলিল, "তাঁর সঙ্গে খুব ভাল ব্যবহারে চলা তোমাদের উচিত ছিল। চারু আমার অনেকটা বোনের মত—সেই অধিকারে বল্‌ছি, চারুর ভাবা উচিত।"

"চারুর এতে কোন অপরাধ নেই দেবেন! বনিবনাওয়ের কথা যদি বল ত আমাকেই বরঞ্চ সে দোষ দিতে পার।"

দেবেন ভ্রূকুটি করিয়া বলিল, "ছি ছি! কি ভয়ানক অন্যায় অমর! ঈশ্বর এ পাপে আমাকেও অনেকটা পাপী করে রেখেছেন। তিনি তবে সেই অভিমানেই চলে গেছেন?"

অমর এইবার বাধা দিল, "অভিমান কাকে বলে দেবেন? অভিমানে নয়, ঘৃণায়।"

দেবেন মনস্তাপব্যঞ্জক হাসি হাসিয়া বলিল, "স্বামীর ওপরে শুধু কি ঘৃণাই হয় স্ত্রীলোকের? তার বেশীর ভাগই যে অভিমান।"

"স্বামী কে? স্বামীর অধিকার যে রাখেনি, সে স্বামী কিসে?"

দেবেন দুঃখিতভাবে অবিশ্বাসের মাথা নাড়িয়া বলিল, "এ কি জলের দাগ? এ যে ঈশ্বর-দত্ত বন্ধন!"

"আর ও-সব কথায় কাজ নাই দেবেন! জলের দাগ নয়—পাথরে কুঁদে তোলা কিন্তু পাথরে আঁকতে গেলে যেমন ধারাল অস্ত্র চাই, তেমনি নিপুণ শিল্পীও চাই। আর আঁকবার আগেই যদি পাথরখানা ভেঙ্গে কুচি কুচি করে ফেলা হয়, তার পরে কি চেষ্টা করে সেটা জুড়েতেড়ে তেমনি নিখুঁত কারুকার্য্য ফোটানো যায়?"

"তা বলা যায় না। তবে পাথরখানা ভেঙ্গেছে কি আস্ত আছে, সেটা একবার খোঁজ নেওয়া উচিত।"

"খোঁজ? এ জন্মে আর না, পরজন্মের জন্মে সে কাজটা সঞ্চিত করে রাখা গেল। এখন এ জন্মটা তোমরা গোলেমালে এক রকম করে কাটিয়ে দাও দেখি। চল কাল শিকারে যাবে?"

"শিকারে? বল কি? ঐ লোল-অঙ্গ, ক্ষীণদৃষ্টি, যৌবনে জরাগ্রস্ত বৃদ্ধের সঙ্গে? বন্দুকের ভারটা সহ্য কর্‌তে পার্‌বে ত?"

অমর হাসিয়া বলিল, "তা পার্‌লেও পার্‌তে পারি।"

## নবম পরিচ্ছেদ

ঘনপল্লব আম্র পনস অশ্বথ ও বটবৃক্ষের দীর্ঘছায়ায় স্থানটি দিবা দ্বিপ্রহরেও অন্ধকার এবং শীতের প্রাবল্যে বরফের মত শীতল। বৃক্ষ-ব্যবচ্ছেদ-পথে মধ্যাহ্নের সূর্য্যকিরণ সেই কানন মধ্যে যে দুই একটি রেখাপাত করিতে পারিয়াছিল, তাহাও রুগ্ন মুখের হাসির ন্যায় নিতান্ত পাণ্ডুর। শীতার্ত্ত পক্ষীরা বোধ হয় আতপ-সেবার আশায় দিগ্‌দিগন্তরে ধাবিত হইয়াছে, সেজন্য সে স্থান নীরব। কেবল মধ্যে মধ্যে ঝিল্লী-প্রমুখ পতঙ্গের গুঞ্জন, কোথাও বা হরিতাভ পক বংশকুঞ্জের আর্ত্ত মর্ম্মর রব। এই নীরব বন বা নরের অব্যবহার্য্য বহুকালের উদ্যানকে সচকিত ও শব্দিত করিয়া অমরনাথ ও তাহার বন্ধু শিকার করিয়া ফিরিতেছিল। উভয়ের নিকটেই বন্দুক, টোটাদি সরঞ্জাম, খাবারের থলি, জলের বোতল, কিন্তু শিকার কাহারও কাছে কিছুই দৃষ্ট হইতেছিল না। উভয়ে সেই বিষয়েই কথোপকথন করিতেছিল। অমর দেবেনকে শিকার না পাওয়ার জন্য বহু উপহাস করিতেছিল। দেবেন উত্তর দিতেছিল, "দাদা, অমন ঘরোয়া পাখীগুলো কি প্রাণ ধরে মারা যায়? আমাদের দেশে শিকার কর্‌তে চাওয়াই অন্যায়। সেই পাহাড়ে অঞ্চলের পাহাড়ে পাখীগুলো দেখলেই রাগ ধরে, মনে হয়—কবে হয় ত তারা মনুষ্যশ্রেণী হতে কোন উচ্চতর দ্বিপদ বলেই গণ্য হয়ে বস্‌বে, ব্যাটাদের মেরে ফেলাই উচিত। আবার সতর্ক কত—সর্ব্বদাই যেন পৃথিবীকে সন্দেহের চোখে দেখছে। তাদের সবগুলোকে মার্‌লেও রাগ যায় না। আর এ আমাদের বিলের ধারে, নদীর পাড়ের, বাঁশের ঝাড়ের নির্ব্বোধ সরল ছোট ছোট পাখীগুলি, এদের মার্‌তে কি প্রাণ চায়?"

অমর হাসিতে হাসিতে বলিল, "আগের কথা মনে ক'রে ছাখ—প্রায় আট নয় বছরের কথা—তখন কি রকম ছিলে ?"

"আরে দাদা, ঘরে বসে ঘরের মর্ম্ম কে বুঝে থাকে বল ? প্রবাসে বসেই না তার মাধুর্য্য মনে আসে ? প্রচণ্ড মার্ত্তণ্ডতাপিত ধূলিকঙ্করময়, বৃক্ষলতাশূন্য পশ্চিমে যে না বাস কার এসেছে, সে কি এই 'পল্লব-ঘন আম্র-কানন,' 'দীঘি অসরল ছায়া-কালো জলের' মাহাত্ম্য বোঝে, না 'ছায়া-সুনিবিড় শান্তির নীড় ছোট ছোট গ্রামগুলি'র মধ্যে কি মধু লুকানো আছে তা জানে ? আট বছর আগে আমি যা ছিলাম তা আমার পক্ষে লজ্জার কথা বটে, কিন্তু ভায়া তোমার শিকারের ফলটা একবার মনে করে দেখ ত ?"

অমর মৃদু হাসিয়া বলিল, "তা কি ভোলবার জো আছে ?"

"বোঝ দাদা ! 'ভাগ্যং ফলতি সর্ব্বত্র ন বিদ্যা ন চ পৌরুষঃ ।' দুজনেই ত শিকারে বেরিয়েছিলাম । তোমার চেয়ে বিদ্যায় বা পৌরুষ-পরিচায়ক আড়ে বহরে কিছু কম ছিলাম না—তবু ভাগ্যটার পক্ষপাতিত্ব বোঝ একবার !"

"তা ভাগ্যদেবী ত তোমায় বরমাল্য দিতে কৃপণতা কর্‌তেন না । দাদা ছিলে, ইচ্ছে কর্‌লে আরও ভাগ্যবান হতে পার্‌তে ।"

দেবেন সবেগে বন্দুকটা অমরের মাথার উপরে উঁচাইয়া বলিল, "চুপ কর্ বেহায়া ! আবার রসিকতা হচ্ছে !"

তখন দুইজনেই সজোরে হাসিয়া উঠিল ।

দুইজনে নদীতীরে আসিয়া উপস্থিত হইল । শীতের নদী বহুদূরে নামিয়া গিয়াছে, কেবল বিস্তৃত বালুকাভূমি মধ্যাহ্নের রবিকিরণে চিক্ চিক্ করিতেছে । দূরে এক একখানা রাই-সরিষার ক্ষেত ফুলে ফুলে কমলার স্বর্ণাঞ্চলের ন্যায় শোভা পাইতেছিল । নদীর স্বল্প জলে ছোট

